অটল অচল যোদ্ধার মতন
দিয়াছেন দেহ বিসর্জ্জন।

-সিউ। প'ড়েছে সমরে ?

। কি কহিব মহাশয় !
আনিয়াছি রণস্থল হ'তে।
অসীম হইবে শোক তব,
যোগ্যতার সনে তার করিলে তুলনা।

-সিউ। অস্ত্রলেখা সম্মুখে দেখিলে ?

। বক্ষে অস্ত্রাঘাত।

-সিউ। দেবসেনা হোক পুত্র মম।
কেশ যত পুত্র তত থাকিলে আমার,
শ্রেয়ঃ মৃত্যু এ হতে না বাঞ্ছিতাম তা সবার।
হেন বাঞ্ছিত মরণে, বাজিয়াছে মৃত্যু-ঘণ্টা তার।

াকম। স্মরি গুণগ্রাম তার—
শোক-অশ্রু বরিষণ অধিক উচিত,
সে শোক-সলিল আমি করিব প্রদান।

-সিউ। শোক কিবা আর।
শোধি জীবনের ধার, গেছে চলি সুমঙ্গলে ;
করুণায় ঈশ্বর দিবেন স্থান।—
করিবারে অভিনব আনন্দ বিধান,
হের বীর আগুয়ান।

( ম্যাক্‌বেথের কাটামুণ্ড লইয়া ম্যাক্‌ডফের প্রবেশ)

াক্‌ড। জয় জয় মহারাজ !
এবে রাজ্যেশ্বর তুমি।
দেখ দেখ,—
রাজ্য-অপহারকের ঘৃণিত মস্তক।
গেছে দাসত্বের দিন স্বদিন উদয়।
রাজ্যের ভূষণ,
বেষ্টিত অমাত্যগণে এবে তুমি,
যারা মনে মনে করিতেছে
এ অভিবাদনে যোগদান ;
সাধ মম, উচ্চ সমস্বরে,
মম সনে করুন বন্দনা,—
জয় জয় মহারাজ !

সকলে। জয় জয় মহারাজ !

( ভেরীবাদন )

ম্যাকম। আমা প্রতি যত স্নেহ তোমা সবাকার,
অচিরে করিব সেই ঋণ পরিশোধ।
অমাত্য কুটুম্ব সবে,
আজি হ'তে মহাপাত্র নামে হও খ্যাত।
এই পদে অভিষিক্ত—
অদ্যাবধি হয় নাই এ প্রদেশে কেহ।
বাকী এবে স্থাপন করিতে পুনঃ
নির্ব্বাসিত বন্ধুগণে—
সতর্ক দুষ্টের জাল হ'তে পলা'য়েছে যে সকলে।
সে নরহন্তার,—আর প্রেতিনী সদৃশ
নর-অরি রাজ্ঞীর তাহার—
যেই দুষ্টা,
শুনি, করিয়াছে নিজ করে আত্মনাশ ;—
অনুচর এ দোঁহার আছে যে যথায়,
আছে কার্য্য—
আনিবারে সে সবারে বিচারের দ্বারে।
কৃপাময়ের কৃপায়
অন্য অন্য কর্ত্তব্য সাধিব বিধিমত,
যথাকালে যথাযোগ্য স্থানে।
জনে জনে সবার নিকটে—
বদ্ধ আমি কৃতজ্ঞতা-পাশে —
ধন্যবাদ দিই সবে করি নিমন্ত্রণ,
মম অভিষেক আসি কর দরশন।

---

যবনিকা

# পূর্ণচন্দ্র

( ভগবদ্-বিশ্বাস-মূলক নাটক )

—:○*○:—

[ ৫ই চৈত্র, ১২৯৪ সাল, এমারেল্ড থিয়েটারে প্রথম অভিনীত ।

## নাট্যোল্লিখিত ব্যক্তিগণ

পুরুষ

গোরক্ষনাথ ... ... সিদ্ধ যোগী ( মহাদেবের অবতার )
শালিবাহন ... ... শ্যালকোটের রাজা।
পূর্ণচন্দ্র ... ... প্রথমা রাণীর গর্ভজাত পুত্র।
জম্বু ... ... লুনার পিতা— চর্ম্মকার।
দামোদর, সেবাদাস } ... ... গোরক্ষনাথের শিষ্যদ্বয়।
গোরক্ষনাথের অন্যান্য শিষ্যগণ, দূত, রক্ষকগণ ইত্যাদি।

স্ত্রী

ইচ্ছা ... ... শালিবাহন রাজার প্রথমা মহিষী।
লুনা ... ... ঐ ঐ দ্বিতীয়া মহিষী।
সুন্দরা ... ... পঞ্চনদস্থ স্বাধীন রাজ্যের রাণী ( ছদ্মবেশে ।
সারী ... ... সুন্দরার সহচরী।
লুনার পরিচারিকা, ইচ্ছার পরিচারিকা ইত্যাদি।

---

## প্রথম অঙ্ক

—:*:—

### প্রথম গর্ভাঙ্ক

কক্ষ

ইচ্ছা ও পূর্ণচন্দ্র।

ইচ্ছা। বিল্বদল, ধর বৎস, শিবের প্রসাদ।

পূর্ণ। মাগো,
বন্দীসম এত দিন ছিলাম উদ্যানে।
জন্মাবধি পূজি নাই পিতার চরণ,
পিতৃ-দরশনে আমি বঞ্চিত অভাগা;
আজি মম শুভ দিন—
করিব মা জনকের চরণ বন্দন!
ওই শোন, জয়োল্লাসে গায় প্রজাগণ;
এ সুখের দিনে
কেন তুমি বিষণ্ণ, জননি?

ইচ্ছা। এত দিন ছিলে, বৎস, মম অঙ্ক'পরে,
আজি তোরে পাঠাইব সংসার-মাঝারে;
ডরে মম কাঁপে কায়—
অকূলপাথার সম ভীষণ সংসার,

ক্ষুদ্র তরী নর তাহে ভাসে ;
ভীষণ তরঙ্গ-রঙ্গে করিতেছে খেলা—
কখন সে ক্ষুদ্র তরী গ্রাসে !
এ হেন দুর্গম স্থানে পাঠাব তোমায়,
তাই, বাছা, চখে আসে জল।
পূর্ণ। সংসার-পাথার যদি দুরন্ত এমন,
মা গো, আমি যাব না সংসারে ;
পিতার চরণ দুটী করিয়া বন্দন
ফিরে এসে ধরিব মা, তোমার অঞ্চল ;
চিরদিন তোর কোলে থাকিব, জননি !
কিবা ভয় আর, মা গো ?
ইচ্ছা। রাজ-বংশে এক পুত্র তুমি যাদুধন,
মাগিয়া নিয়েছি নিধি শিবের চরণে।
যেই দিন জনম তোমার,
নৃপতির আনন্দের রহিল না সীমা,
অদীন হইল রাজ্য রাজার প্রসাদে,
বর্ষাবধি নাট্যশালা রহিল নগর ;
আজি যথা নাচে প্রজা আনন্দ-উৎসবে,
সেই মত আনন্দে বঞ্চিল সর্ব্ব জন।
রাজার ভরসা তুমি, প্রজার রঞ্জন,
বিপুল বংশের মান তোমার রক্ষণে ;
করিয়াছ বিদ্যা অধ্যয়ন,
রাজ-কার্য্য শিক্ষা কর জনক-সদন।
পূর্ণ। আছে কি সংসার-ভয় পিতার আশ্রয়ে ?
ইচ্ছা। এই তব সংসারে প্রবেশ,
রাজা তো'রে সযতনে দেবে উপদেশ ;
কিন্তু,
তব'পরে উপদেশ পালনের ভার,—
সুকঠিন সন্তরণ সংসার-সাগরে।
পূর্ণ। মা গো,
সংসার-পাথার যদি দুস্তর এমন
কি হেতু মানব তবে ঝাঁপ দেয় তাহে ?
দুরন্ত দুর্গমে কিছু আছে কি উপায় ?
ইচ্ছা। ঈশ্বর-প্রত্যয়—
এক মাত্র আশ্রয় সংসারে ;
সে প্রত্যয় জীবনের ধ্রুব-তারা যার,
কূল পায় এ দুস্তরে লক্ষ্য রাখি তা'য় ;
কিন্তু, নানা তরঙ্গের খেলা
উঠায় নাবায়, লক্ষ্য ভ্রষ্ট হয়,—
কভু সে সাগর ধরে সুন্দর প্রকৃতি,
বিমোহিত-মতি, ধ্রুব-তারা যায় ভুলে,
সংশয়-সাগর-চর আসি' সংগোপনে
আঁখি করে আচ্ছাদন,
পথহারা—ডোবে তরী ঘূর্ণমান জলে।
পূর্ণ। করিব, মা, ঈশ্বর-প্রত্যয়,—
সংশয়ে না দিব স্থান !
ইচ্ছা। অতি শঠ কপট সংশয়,
কেবা জানে কবে আসে কিবা বেশে ?—
সুখ দুঃখ উভয় সহায় তার।
সাবধানে শুন তব জন্ম-বিবরণ—
বুঝিবে সংশয়, বৎস, কপট কেমন।
পূর্ণ। মা গো, কৃপা ক'রে পুরাও বাসনা,
বড় সাধ শুনিতে মা, সে সব কাহিনী ;—
বঞ্চিত কি হেতু আমি পিতৃ-দরশনে ?
ইচ্ছা। বালক-শ্রবণযোগ্য নহে সে আখ্যান,
এই হেতু এত দিন করিনি বর্ণন।
পুত্রধনে বঞ্চিত, সন্তাপে হরি কাল,
পুত্র বর মাগি নিত্য মহেশ-চরণে,
কত দিনে এল এক অদ্ভুত সন্ন্যাসী,
দীর্ঘ জটারাশি—
গঙ্গাধর আপনি উদয় যেন।
আশ্বাসিয়া মধুর বচনে
কহিলেন যোগীবর,—
'পাইবে মা, উত্তম নন্দন,
শিবচতুর্দ্দশী-ব্রত কর স্বামী সনে'।
বর দিয়া যোগীবর করিল পয়াণ,
নৃপতিরে কহিলাম সকল বারতা।
তৃষিত চাতক যথা ঘন দরশনে,
নরনাথ আনন্দে অধীর।
বর্ষ তিন করিলাম শিবচতুর্দ্দশী,
চতুর্থ বৎসরে দিন হইল উদয়,
তবু মম পুত্র না জন্মিল ;

যোগীর বচনে হ'ল সংশয় উদয়,
সংযম না করিলাম ত্রয়োদশী দিনে।
পূর্ণ। হাঁ মা, পিতার কি হইল সংশয় ?
ইচ্ছা। বিশ্বাস দুর্লভ অতি জেনো বাছাধন,
অভাগীর সম, চিত্ত টলিল রাজার।
পূর্ণ। কিসে তবে পুত্রবতী হ'লে গো, জননি ?
ইচ্ছা। শুন,—
উদ্যানে আনন্দে আছি, নৃপতির সনে
শ্রদ্ধাহীন চতুর্দ্দশী-ব্রতে ;
যবে গভীরা যামিনী—
অকস্মাৎ হেরিলাম দীর্ঘ-জটাধারী।
পূর্ণ। স্বপনে জননি ?
ইচ্ছা। নহে স্বপ্ন, প্রত্যক্ষ সে তেজঃপুঞ্জকায়,
ভস্ম-ভূষা, উজ্জ্বল নয়ন-আভা,
জলদগভীর স্বরে কহিল সন্ন্যাসী,—
'দেব-বাক্য কর অবিশ্বাস ?
অবশ্য হইবে লাভ উত্তম নন্দন,
কিন্তু তোমা দোঁহা প্রতি বিধি বিড়ম্বন ;
দেব-বাক্যে অবিশ্বাস করিয়াছ, নারী,
পুত্র ধরি' পাবে তুমি অশেষ যন্ত্রণা।'
গভীরে সম্ভাষি নৃপে কহে উদাসীন,—
'বিলম্বে যেমতি তুই হারালি বিশ্বাস,
পুত্রমুখ-দরশনে দ্বাদশ বৎসর,
বঞ্চিত রহিবে তুমি শুন, নরবর।'
সভয়ে দু' জনে ধরি' সাধুর চরণ,
করিলাম কতই মিনতি।
কহিল সন্ন্যাসী, অগ্রে সম্বোধি' আমায়,—
"পাবে পুত্র দীর্ঘজীবী সর্ব্বসুলক্ষণ,
পুত্র রাখি' যাবে পরলোকে,
বিশ্বাস যদ্যপি কর আমার বচন,
কভু নাহি হবে সন্তাপিত ;
রমণীর অধীর হৃদয়—
এই হেতু মার্জ্জনা তোমার ;
অবিশ্বাস কভু নাহি কর' আর,
সযতনে পুত্রে সদা দিবে উপদেশ,
ঈশ্বর-প্রত্যয় যেন জন্মে দৃঢ় তার।"
পূর্ণ। প্রসন্ন পিতার প্রতি হ'লেন তাপস ?
ইচ্ছা। ভূপেরে সম্ভাষি, কহিল সন্ন্যাসী,—
"দ্বাদশ বৎসর নাহি হের পুত্রমুখ ;
বাক্য মম কর যদি হেলা—
সেই দিন যেতে হবে শমন-সদনে ;
সাধু সদাশয় পাইবে তনয়,
পবিত্র হইবে বংশ তনয়ের গুণে,
পিতৃ লোক পাবে উচ্চ গতি।"
পূর্ণ। মা গো, কেবা সে সন্ন্যাসী,
কোথায় বসতি তাঁর ?
ইচ্ছা। বৎস, কিছু নাহি জানি ;
সাধিলাম বহু যত্নে পূজা লইবারে,
যোগীরাজ পূজা না লইল ;
কহিলেন মোরে,—
"পুনঃ হবে দেখা,
সেই দিন পূজা তোর করিব গ্রহণ ;
কর চিত্ত সংশয়-বর্জ্জিত।"
এত কহি' গেল চলি' যোগীবর,
যেন শূন্যে মিশাইল !
নীরব রহিনু দুই জনে ;
কত দিনে চাঁদমুখ দেখিনু তোমার।
পূর্ণ। মা গো,
হেরিতে সে যোগীবরে বড় হয় সাধ ;
পাই যদি, পূজি দুটি রাজীবচরণ,
কভু তাঁরে নাহি ছাড়ি পূজা না লইলে।
ইচ্ছা। শুন, বৎস, হয় মম সার্থক জীবন—
ঈশ্বর-প্রত্যয় যদি জন্মে তোর মনে ;
ঋণী আছি যোগীর চরণে,
দিতে তোরে উপদেশ ;
রাখ যদি ঈশ্বরে প্রত্যয়,
সংসারে নাহি আর ভয় ;
দেখো যেন দুঃখে সুখে মতি নাহি টলে।
পূর্ণ। মা গো, তব আশীর্ব্বাদে যোগীর প্রসাদে,
রাখিব গো মন স্থির,
না হব প্রত্যয়হারা।
ইচ্ছা। যদি কভু হয় মতিভ্রম,

শুন শুন মাতার বচন,—
যোগীবরে ক'রো রে স্মরণ।
অন্তর্যামী জেনেছি নিশ্চয়,
কৃপা হবে তাঁর—সংশয় হইবে নাশ।
পূর্ণ। কৃপাদৃষ্টি যদি মোরে করেন ঈশ্বর,
যতনে পালিব, মাতা, বচন তোমার ;
যতক্ষণ রাজদূত না আসে লইতে,
শুনিব শ্রীমুখে তব—বাসনা, জননি,
কি ভাবে ভাবিব মা গো, ঈশ্বর-চরণ ;
সবিশেষ কর গো বর্ণন,—
দুঃখে সুখে কেন টলে মন ?
শুনেছি গো দুঃখ-সুখ-মাঝে দোলে নর ;
তবে কি মা, নিরন্তর সংশয়ের ডর,
অবকাশ নাহি কি, জননি ?
ইচ্ছা। ঈশ্বর মঙ্গলময় করুণানিদান,
স্নেহ তাঁর তোমা' প্রতি আমা' স্নেহ হ'তে ;
কদাচিৎ বিস্মৃত না হও, যাদুমণি,
মাতৃ-পয়োধরে দুগ্ধ জনমের আগে,
মাতার হৃদয়ে স্নেহ কৃপায় যাঁহার,
সুখের ছলনে মুগ্ধ ভুলে তাহা নর,
অহঙ্কার-অন্ধকার-ঘোরে।
হায়! দেখিতে না পায়,—
সৌভাগ্য উদয় তার বিভুর কৃপায় ;
ভাবে মনে—নিজ গুণে সুখের ভাজন।
অশান্ত হইতে যবে বালক বয়সে,
বুঝালে না মানিতে বচন,
তব ইষ্ট-কামনায় করেছি পীড়ন,
তাড়নায় করেছ রোদন ;—
এবে দেখ সে সকল মঙ্গলের তরে।
এই মতে জেনো স্থির—মঙ্গল-আলয়
দুঃখ দেন নরে তার শিক্ষার কারণ ;
মূঢ় মন না বুঝে সে অপার করুণা,
ভাবে—কেন বিনা দোষে এ হেন যন্ত্রণা ?
দানবের কল্পনা এ ধরা ;
কেহ বলে—'কোথায় ঈশ্বর ?
কলেবর ধরে নর ভূতের সংযোগে।'
অনিয়ম স্রোতের অধীন সবে ভাসে ;
কিন্তু, ধীর জন দুঃখে সুখে দৃঢ় রাখে মন,
নেহারে মঙ্গলময় বিভুর বদন ;
আকিঞ্চন—সেই মত রেখো মতি স্থির ;
কখন' তোমারে নাহি দিব অন্য ভার।
পূর্ণ। তোমা' সম মম প্রতি স্নেহ কি মা, তাঁর ?
ইচ্ছা। এ হ'তে অনন্ত গুণে করুণা তাঁহার—
বিন্দু মাত্র যেই স্নেহ বসে মম হৃদে।
পূর্ণ। তবে আর কি ভয় সংসারে ?
জয় জয় মঙ্গল-আলয়!

( পরিচারিকার প্রবেশ )

পরি। দেবি, রাজদূত কুমারকে নিতে এসেছেন, নগর-তোরণে রাজা পারিষদ্‌বর্গ ল'য়ে কুমারের জন্য অপেক্ষা ক'চ্ছেন। মহারাজের বাসনা—এত দিন কুমার আপনার কোলে ছিলেন, আজ আপনি গিয়ে তাঁর পুত্র তাঁর কোলে দেন।

ইচ্ছা। রাজদূতকে অভ্যর্থনা কর, আমরা সত্বর প্রস্তুত হ'চ্চি। আয়, বাছা।

[ সকলের প্রস্থান।

## দ্বিতীয় গর্ভাঙ্ক

উদ্যান

সেবাদাস ও দামোদর।

সেবা। কি হে তুমি হেথা—গুরুদেব কোথায় গেলেন ?

দামো। তাঁর বেটাকে দেখ্‌তে।

সেবা। কি, এ প্রদেশে তাঁর কি কোন প্রিয় শিষ্য আছে ?

দামো। শিষ্য তোমায় কে বল্লে, আমি বল্লেম্ 'বেটা', তুমি বল্লে 'শিষ্য'!

সেবা। ছি! কি বল ? গুরুদেবের যে কলঙ্ক হয় ; তিনি সংযমী মহাপুরুষ ; শিষ্যই তাঁর 'পুত্র'।

দামো। তুমি রাগ'লে আমি কি ক'র্‌ব বল ? তিনি বল্লেন 'ছেলে'—তুমি জোর ক'রে ব'ল্‌বে 'শিষ্য'!

সেবা। তিনি ব'লে গেলেন 'পুত্র' ?

দামো। বলে গেলেন না ত রাতারাতি আমি গ'ড়্‌লুম্ ?

সেবা। মহাপুরুষের লীলা আমরা কি বুঝ্‌ব বল?

দামো। লীলা তাঁর খেলা, আর আমাদের মহাপাতক! বলি, তুমি ত বার খুব কাঁদাকাটি ক'রে ধ'রেছিলে দেখ্‌লুম্—তা নূতন কিছু পেলে?

সেবা। হাঁ, প্রভু আমায় আশ্বাস দিয়েছেন, কয়েক দিন সাধুসেবা ক'রলেই আমার মহাপাপের প্রায়শ্চিত্ত হবে; সাধুসেবায় নিষ্পাপ হ'লে, আমায় পূর্ণ অবস্থা প্রদান ক'রবেন।

দামো। সাধু ত গুরুদেব, আর দিন কতক তাঁরই ত সেবা? সে সেবা এখন শীগ্‌গির ফুরুচ্চে না—তার জন্য চিন্তা নাই; তুমি ত বার বৎসর সঙ্গে ফিরুছ, আমি চেলাগিরিতে ঘেটের কোলে ঘোলোয় পা দিইছি!

সেবা। দেখ দামোদর, আজ তোমার এ কিরূপ ভাব? বার বছর সন্ন্যাস গ্রহণ ক'রেছি বটে, কিন্তু, পদে পদে অপরাধ ক'রেছি; আপনার দোষেই সিদ্ধত্ব লাভ হয় নি। গুরুদেবের অপার করুণা—বার বার মার্জ্জনা ক'রেছেন; আমার কি চিত্ত স্থির হ'য়েছে? অঙ্গনার কটাক্ষ এখন' সহ্য হয় না।

দামো। তা ভাই, তোমাকে গুরুদেব আশ্বাস দিয়েছেন, তুমি সাধুসেবা কর গে,—সে সাধু কোথায় থাকেন?

সেবা। আমি আপাততঃ অবগত নই।

দামো। সাধু কে, তা বুঝেছি।

সেবা। তুমি কি তাঁকে জান?

দামো। সাধুর পুত্র সাধু, গোরোক্‌নাথের পুত্র একটা কিছু দিগ্‌গজনাথ!

সেবা। দামোদর, তুমি কি আমার গুরু-ভক্তি পরীক্ষা ক'রছ?

দামো। ওহে, ভক্তিই কর আর যাই কর, আর বড় কিছু পাচ্চ না; যে ক'টা আসন ছিল তা মেরে দেওয়া গিয়েছে, যোগের আর বাকি কি যে, তা নেবে? আর যদি দু'ট একটা থাকে, তা আর দিচ্চে না, আপনার বুজ্‌রুকির জন্য রইল।

সেবা। নরাধম, গুরুনিন্দা করিস্?

দামো। বলি, শোন না, তার পর চোটো। আমি অমন তোমার মতন ভিরকুটি ষোল বৎসর ক'রে আসছি, আমি কেঁদে কেটে পায়ে ধ'রে জিজ্ঞাসা ক'র্‌লেম্ যে, প্রভু, শিক্ষা কত দিনে অবসান হবে? তাতে উত্তর ক'রলেন, 'শিক্ষার অন্ত নাই, যোগীবর মহাদেব আজও যোগ শিক্ষা করছেন'। উনি যত দিন না মরেন, তত দিন আর তল্‌পি বওয়া ঘুচ্চে না। আপনি চল্লেন পুত্র দর্শনে, আমায় ব'লে গেলেন, 'এ পাপস্থান, এ স্থানে ব'সো না।' এ গাছের তলায় বস্‌তেও দোষ!

সেবা। এ কি বিড়ম্বনা! এ পাপস্থানই বটে, আমি চল্লেম্। [ সেবাদাসের প্রস্থান।

দামো। যা, তুই যা, আমি একটু নিদ্রা দিই; একটা চেলা চুলি দেখে নেব—পাটা টিপ্‌বে, ভিক্ষা টিক্ষা কর্ব্বে—আর পারা যায় না ঘুরতে, আজ থেকে চেলাগিরি ইস্তফা। (অন্তরালে প্রস্থান)

( সারী ও সুন্দরার প্রবেশ )

সুন্দরা। দেখ সারি, তুই যদি রাণী ব'ল্‌বি, কি মান্য ক'রে কথা ক'বি ত তোর গালে আমি ঠোনা মার্ব্বো; কি বল্‌ছিলি বল্—সন্ন্যাসী ব'লে গিয়েছিল, বার বছর মুখ দেখ্‌তে নেই, তার পর?

সারী। তার পর আর কি, রাণী ইচ্ছা সহরের বাইরে বাগানে ছেলে নিয়ে রইল। আজ বার বছর পূর্ণ হ'য়েছে, তাই রাজা আজ ছেলে দেখ্‌বে। আহা, নগর যে সাজিয়েছে, যেন ছবি খানি! আর, ঘরে ঘরে গান বাদ্য নৃত্য হ'চ্চে, তুমি চল না—দেখ্‌তে যাবে?

সুন্দরা। আঃ দূর মড়া, বুড় মড়া শালিবান্ আমায় চেনে।

সারী। কি ক'রে চিন্‌লে?

সুন্দরা। তুই যখন জ্বালামুখী যাস্, একদিন দেখি, বুড়ো পিরীত কর্ত্তে এসেছে। ওলো কি ব'ল্‌ব—ঘাটের মড়া লো, ঘাটের মড়া! বলে—'সুন্দরি, তুমি আমায় বরমাল্য প্রদান কর।'

সারী। তুমি কি ব'ল্লে?

সুন্দরা। আমি বল্লুম—'সারী আসুক, তার সঙ্গে বে দেব।

সারী। সত্যি, কি 'বল্লে?

সুন্দরা। কি আর ব'লবো,—বুড়ো মানুষ ব'লে মাথা মুড়িয়ে দিই নি; ঢের রেয়াত ক'রেছি। সে মড়ার যে চাউনি লো, সে এখন তোরে পেলে বে করে।

সারী। তোমায় পেলে নয়?

সুন্দরা। বুড়ো ভারি লোভাত্বে লো—আজ বছর খানেক হ'ল, একটা চামারের মেয়ে বে ক'ল্লে!

সারী। সত্যি না কি?

সুন্দরা। হাঁ লো, নিমন্ত্রণের পত্র এসেছিল, মন্ত্রী আমায় যেতে দিলে না।

সারী। মা গো, আর কি ক'নে জুটল না? কে জোটালে?

সুন্দরা। ছুঁড়ি পাতকোর জল তুল্‌ছিল, রাজা মৃগয়া কত্তে গিয়ে দেখেই মোহিত! তোকে যার জন্যে ডেকেছি শোন; মন্ত্রী আমায় দেশে যেতে পত্র লিখেছে,—আমার বাপের বন্ধু—নেহাত কথাটাও ঠেল্‌তে পারি নে।

সারী। কেন, চল না? তুমি এমন ছদ্মবেশে কত দিন বেড়াবে?

সুন্দরা। আমার যত দিন ইচ্ছা। দেশে গিয়ে কি কর্ব্বো?

সারী। দেখ সখি, তোমার মনের বিকার আমি বুঝ্‌তে পেরেছি, তোমার যৌবনকাল, আর কুমারী থেক না।

সুন্দরা। সারি, তুই আজ আমায় নূতন উপদেশ দিতে এলি? আমার শস্যশালী রাজ্য, পূর্ণ ধনাগার, নতশির শত্রু—তবে কেন আমি দেশে দেশে সামান্যের ন্যায় ভ্রমণ ক'চ্চি?—দেখ, আমায় রাণী ব'ল্লে আমার ম'নে আগুন জ্বলে, মনে ভাবি—আমার রাজা ত নাই! সকল আমোদ-প্রমোদই আমার তিক্ত বোধ হয়। আমার অদৃষ্টে বিধাতা বর লেখেন নাই—আমি চির-কুমারীই থাকব।

সারী। 'বর নাই' কেন বল ভাই? তোমার মন নাই, তাই বল। কত রাজা, রাজকুমার তোমার জন্যে এল; কারুর গোঁপ মুড়িয়ে দিলে, কারুর মাথা মুড়িয়ে দিলে, ওমা, সন্ন্যাসীগুলোরও জটা কেটে নিলে! তুমি ভাই, রূপের গরবেই গেলে।

সুন্দরা। তুই বলিস্ কি? যে সে কি পতির যোগ্য? আমি যার দাসী হব, সে কি স্ত্রীলোকের কথায় গোঁপ মুড়িয়ে যায়? আমার যিনি পতি, তিনি বীর, ধীর, প্রশান্তস্বভাব। যে আমার পতি—আমি দেখলেই জান্‌তে পার'ব, তিনি এলেই তাঁর চরণে আমি অবনত হব। পতির জন্যে আমি যা ক'রেছি, বোধ করি, কোন নারী তা করে নাই। দেখ্‌লেম, পৃথিবীতে পুরুষ নাই। যে বিদ্যা-গর্ব্বে গর্ব্বিত, আমার সঙ্গে বিচারে সে মূর্খের ন্যায় নির্ব্বাক্ হ'ল; যে ধন-গর্ব্বে গর্ব্বিত, আমার ধনাগার দৃষ্টে চমকিত হ'ল; রূপ-গর্ব্বিত, আমার রূপ-দর্শনে দাস হ'য়েছে। পুরুষের প্রধান গর্ব্ব তরবারি, রণস্থলে বিপক্ষ-রাজ আমার পতাকা দর্শনে তরবারি ত্যাগ ক'রেছে। তবে, তুমি আমায় কারে বরমাল্য দিতে বল, কার দাসী হ'তে বল? সারি, তোর সেই গানটি গা'।

(সারীর গীত)

খাম্বাজ—কাওয়ালী।

যে ধর্ত্তে পারে ধরা দিই তারে।
বাঁধা থাকি, মিনি সুতোর সোহাগের হারে।
নইলে পরে মজ্‌তে পরে, সাধ ক'রে, সই, মন কি সরে?
থাকতে বশে প'ড়ব ফাঁসে যেচে কার তরে?
জোরে মন কেড়ে নিতে—যে পারে, সই—সেই পারে!

(দামোদরের প্রবেশ)

দামো। আরে বাঃ, বাঃ, বাঃ, বাঃ, বাঃ, কি গান রে! মরি, মরি মরি! আবার মরার উপর মরি—কি রূপ রে! ব্যোম্, ব্যোম্।

সারী। প্রভু, প্রণাম হই; আপনি কে?

দামো। আমি—আমি গোরক্ষনাথ।

সারী। প্রভু, কি সৌভাগ্য!

দামো। আমি তোদের আশীর্ব্বাদ কর্ত্তে এলেম।

সুন্দরা। (জনান্তিকে সারীর প্রতি) ওলো সারি, এই সন্ন্যাসীটে ভণ্ড, এ কোন পুরুষে—গোরক্ষনাথ নয়। তিনি মহাত্মা; দেখ্‌ছিস্ নি, মা ব'ল্লে ডাক্‌ছে না।

দামো। তোমরা এস, আমার কাছে ব'স।

সুন্দরা। ব'স্‌ছি; সন্ন্যাসী ঠাকুর, একটা গান শুনবে?

দামো। আচ্ছা, শোনাও। আমি যোগী, স্ত্রীলোকের গান শুনি নি, তবে, তোদের কৃপা করেছি তাই।

(সুন্দরা ও সারীর গীত)

বাহার—ভরতঙ্গা।

এসেছে নবীন সন্ন্যাসী—

সুন্দরা। না, আর গাইব না।

দামো। গাও, গাও—আমি শুনব।

সুন্দরা। তুমি আমাদের সঙ্গে নাচ ত গাই।

দামো। এঁ্যা, সন্ন্যাসী নাচে ?

সুন্দরা। না নাচ, তবে চল্লেম।

দামো। আচ্ছা, গাও গাও; তোমায় কৃপা ক'রেছি—আমি নাচ্‌চি।

( সুন্দরা ও সারীর গীত )

এসেছে নবীন সন্ন্যাসী—
আঁখিতে দেয় লো ফাঁকি, হাসিতে পরায় ফাঁসী!
ছি ছি লো, হ'ল একি দায়, ঘন ঘন কেন যোগী মুখের পানে চায় ?
কে জানে কি আছে মনে, কায কি,—সরে আয়।
উদাসী নাগা নিয়ে অকূলে কেন ভাসি ?
শেষে ছাই, মাখ্‌ব কি ছাই, ভাল না ত এ হাসি।

সুন্দরা। চল্ লো, সারি।

দামো। যাস্‌নে, যাস্‌নে, আমি তোদের ভাল ক'র্‌ব।

সুন্দরা। না ঠাকুর, তোমার মুখখানি বেশ দেখে আমি তোমার কাছে বসি, আর তুমি ভুলিয়ে যোগিনী কর! তোমার চাঁদমুখ দেখে কি আমি শেষে পথে পথে ফির্‌ব ?

দামো। আরে, না, না—ব'স ব'স।

সুন্দরা। আহা, সন্ন্যাসীঠাকুর, তোমার কি রূপ!

দামো। দেখ, আমি স্ত্রীলোকের মুখ দেখি নে; তবে, তোকে কৃপা করেছি; আমি গোরক্ষনাথ—জানিস্ সাক্ষাৎ শিব; ব'স্, কাছে এসে ব'স্।

সুন্দরা। ও মা গো, তোমার জটায় যে ঘেমো গন্ধ! আমার ইচ্ছা ছিল, তোমার ঠেয়ে যোগ শিখ্‌ব—তা কাছে দাঁড়াতে পারি নি।

দামো। তুমি যদি যোগ শেখ ত আমি বেশ ক'রে জটা ধুই।

সুন্দরা। ধুলে কি ও ভেপ্‌সো গন্ধ যাবে ? কেটে সুগন্ধ মাখ্‌তে হয়; আর কাজ নাই, বাপু, যোগ শেখায়! অম্‌নি ক'রে ত ছাই মাখ্‌তে হবে ?

দামো। না, না, তুমি যোগ শিখ্‌লে ছাই মাখা'ব না—চন্দন মাখিয়ে শেখাব।

সুন্দরা। আর—তোমার জটা ত থাক্‌বে? তা হ'লেই বাছে বসেছি! জটা ত নয়, যেন তালের গোঁটা! অমন চাঁদপানা মুখ খানা—অমন জটা রেখেছ কেন? যোগ শিখ্‌লে ত আমায় অম্‌নি জটা রাখ্‌তে হবে ?

দামো। না, তোর জটা রাখ্‌তে হবে না।

সুন্দরা। না, না, আমার যোগ শেখায় কাজ নেই; তোমার অমন রূপ, জটা রেখেছ দেখে আমার প্রাণ কেমন করে। ( সারীর প্রতি ) আয় লো সারি, ( দামোদরের প্রতি ) চল্লেম।

দামো। দেখ, তোমায় আমি কৃপা ক'রেছি, তুমি যদি যোগ শেখ ত, আমি জটা কেটে ফেলি।

সুন্দরা। আহা! ঠাকুর, তোমার এত কৃপা ? তবে আমার ঘরে এস।

দামো। যখন তোমায় কৃপা ক'রেছি—চল।

সারী। ( জনান্তিকে সুন্দরার প্রতি ) সখি, তোমার এ কি রীত ?

সুন্দরা। (জনান্তিকে সারীর প্রতি) এই আমার খেলা।

সারী। ( জনান্তিকে সুন্দরার প্রতি ) ছি! এ খেলায় অপরাধ হয়।

সুন্দরা। (জনান্তিকে সারীর প্রতি) পূর্ণচন্দ্র দেখে লোক মোহিত হয়—সে কি চন্দ্রের অপরাধ ?

দামো। তোমরা কি ব'ল্‌ছ ?

সুন্দরা। সারি জিজ্ঞাসা ক'চ্ছে—সন্ন্যাসী-ঠাকুর কি আমায় শেখাবেন ?

দামো। হ্যাঁ, হ্যাঁ, আমি দু'জনকেই শেখা'ব।

সুন্দরা। আসুন না—ব'সে রইলেন যে ?

দামো। চল।

[ সকলের প্রস্থান।

---

## তৃতীয় গর্ভাঙ্ক

কক্ষ

শালিবাহন ও পূর্ণচন্দ্র।

শালি। বৎস,
অমর-বাঞ্ছিত এই সুন্দরী নগরী,
সযতনে রক্ষা করি তোমার কারণ।
ফুল্লমতি প্রজাগণ তব দরশনে,
অভিলাষ উল্লাসে প্রকাশে,
বৃদ্ধ-পরিবর্ত্তে হোক্ নবীন ভূপতি।'

প্রজার উল্লাসে ভাসে আনন্দে হৃদয়,
নাহিক বাসনা অন্য ঈশ্বরের পদে,
অঙ্গজে অর্পিয়া রাজ্য পরম কৌতুকে
নিশ্চিন্ত হরিব কাল্ এ' বৃদ্ধ বয়সে,
অন্তকালে তোর কোলে ত্যজিব এ দেহ।

পূর্ণ। উদ্যানে মাতার সনে ছিলাম যখন,
কত আমি করেছি রোদন,
শ্রীচরণ দেখিবারে হ'ত কত সাধ!
আজি প্রসন্ন দেবতা—
অর্পিলেন মাতা মোরে তোমার চরণে;
জননী-অঞ্চল ধরি' ভ্রমণ উদ্যানে—
সংসার-বারতা, তাত, না জানি কেমন;
নাহি জানি পিতৃসেবা, পিতার সম্মান—
অপরাধী হই যদি করো গো মার্জ্জনা।

শালি। অপরাধ তোর?
বংশের দুলাল তুই, নয়ন-আনন্দ,
নাহি জান পিতৃস্নেহ, আরে রে অবোধ!
বুঝিবি বুঝিবি যবে হ'বি পুত্রবান্,
অপরাধ করিব মার্জ্জনা;
শিখায়ে দিয়েছে বুঝি জননী তোমার?
দেখাইব কেবা কত জানেরে আদর—
রাজ্যের সর্ব্বস্ব তুমি কুলের শেখর!

পূর্ণ। শুনিনু জননী-মুখে দুরন্ত সংসার,
পদে পদে অপরাধী হয় তাহে নর,—
তাই ডরি, হে ভূপাল, অবোধ অজ্ঞান,
লালিত মাতার অঙ্কে চঞ্চল সন্তান।

শালি। বৎস, দরিদ্রের—দুরন্ত সংসার,
কণ্টক-আগার, ভীতিপূর্ণ চির দিন।
পাতিয়া কুসুম-শয্যা নৃপতির তরে,
সভয়ে সংসার রহে নৃপের সদনে।
আজ্ঞা মাত্র অবনত শত শত শির,
আজ্ঞা মাত্র খোলে অসি শত শত বীর,
আজ্ঞা মাত্র নীর সম ঢালিবে রুধির,
কোথায় তিমির ঘটা, উদিলে মিহির?

পূর্ণ। কণ্টক কি নাহি পিতা কুসুম-শয্যায়?

শালি। নাহিক কণ্টক-কীট জানিবে অচিরে।

(দূতের প্রবেশ)

আরে মূঢ়,
জীবনের সাধ মম পূর্ণ এত দিনে—
নির্জ্জনে নেহারি আমি পুত্রের বদন,
জীবনের নাহি কর ডর,
কি সাহসে পশিলি এখানে?

দূত। মহারাজ, দাসকে অভয় দিন, লুনাদেবী পত্র প্রেরণ ক'রেছেন, অধীনের অপরাধ নাই।

শালি। এঁ্যা! লুনা—পত্র—(পত্রপাঠ) এখন কি কবি?
বৎস, ক্লান্ত তুমি নগরভ্রমণে,
ক্ষণেক বিশ্রাম কর।
রজনীতে বার দিতে হবে সভা-মাঝে,
পারিষদ্‌বর্গ পূজা করিবে তোমায়;
যত দিন উৎসব না হয় অবসান,
তত দিন, বৎস, তব নাহিক বিরাম।

পূর্ণ। দেবতা পূজার যোগ্য—শুনেছি ভূপাল,
কিবা হেতু পূজিবে আমায়?

শালি। ভূপতির পূজা অগ্রে দেবতা রাখিয়া,
ক্রমে ক্রমে জানিবে সকলি;
এস, বৎস, দিতে হবে পত্রের উত্তর।

[পূর্ণচন্দ্রের প্রণাম করিয়া প্রস্থান।

পরামর্শ মন্ত্রী সনে—মন্ত্রী হবে বাদী;
গুণবতী ইচ্ছা অতি পতিপরায়ণা,
জানাব সকল কথা—যাচিব মার্জ্জনা।

(ইচ্ছার প্রবেশ)

ইচ্ছা। মহারাজ, পূর্ণের আর আনন্দ ধরে না, বলে,—"মা, তোমার চেয়ে মহারাজ আমায় আদর ক'র্‌বেন, বলেছেন।"

শালি। শুন রাণি, শুভ দিনে ঠেকিয়াছি দায়,
আমি অতি অপরাধী তোমার সদনে;
মহিষি, মার্জ্জনা কর ধরি হে চরণ।

ইচ্ছা। এ কি কর? ছি ছি মহারাজ!—
তুমি স্বামী—দাসী আমি সেবিতে চরণ;
পতির কি অপরাধ সতীর সদন?

শালি। প্রিয়ে, আমি অতি দোষী, শুন বিবরণ,—

আছিলে দ্বাদশ বর্ষ পুত্রের পালনে—
তোমা' সনে কদাচ হইত দেখা,
একা বাস শূন্য রাজপুরে !
একদা মৃগয়া হেতু পশিলাম বনে,
কুক্ষণে হে, বারি-অন্বেষণে,
আসিলাম কূপ-সন্নিধানে—
কি কহিব—মজিলাম কি বিপদে ?

ইচ্ছা। কহ, নাথ, কি হইল পরে,
দাসী সনে সূচনার কিবা প্রয়োজন ?

শালি। হেরিলাম—সুন্দরী রমণী,
যৌবন-স্ফুটনোন্মুখী,
বারি হেতু আসিয়াছে কূপপাশে ;
পাপ আঁখি মুগ্ধ মম, রূপের ছটায় !
প্রিয়ে, কৃপায় মার্জ্জনা কর।

ইচ্ছা। ধরণীর অধীশ্বর তুমি প্রাণনাথ !
আছে হে নিয়ম—
রাজার চরণ সেবে শত শত নারী ;
যাহে তব মন, করহ গ্রহণ,
দাসীর কি মানা আছে তা'য় ?
ভগ্নীসম আমি তারে করিব যতন ;
তব ইচ্ছাধীন দাসী জেনো নরনাথ !

শালি। গুণবতী তুমি, সতি, নাহিক তুলনা !
বিধি-বিড়ম্বনা—
হইয়াছে উদ্বাহ নির্ব্বাহ—
মরি হে, সরমে,
গলগ্রহ রেখেছি গোপনে,
মন্ত্রী মাত্র জানে সমাচার।

ইচ্ছা। কেন, কেন প্রাণনাথ, রেখেছ গোপনে ?
চল যাই ভাগ্যবতী রূপসী সদনে,
আদরে ভগ্নীরে আমি আনি রাজপুরে।

শালি। করেছি কদর্য্য কার্য্য শুন লো, মহিষি,
ঘৃণিত চামার বংশে জনম তাহার।

ইচ্ছা। পঙ্কে হয় পদ্মিনী বিকাশ,
দেবতা মস্তক 'পরে শোভে সে নলিনী।
শুন, গুণমণি,—যেবা তব আদরিণী,
হীন বংশ তার কিবা ?
আমি রাণী যে পদ-পরশে,
ভগিনী আমার রাণী সে চরণ ধরি'।

শালি। জানি হে মহিষি, তব অসীম মহিমা,
শত অপরাধে ক্ষমা করিবে আমায় ;
কিন্তু দেখ দায়,—
কুমারে সে দেখিবারে চায় ;

( পত্র প্রদান )

নহে, কহে, অভিমানে ত্যজিবে জীবন।

ইচ্ছা। সে ত রাজরাণী, সেও ত জননী—
মম সম কুমারে তাহার অধিকার,
পুত্র পাবে মাতার প্রসাদ—
বিষাদ কি হেতু তাহে ভাব নরনাথ ?

শালি। অতুলনা হে ললনা, পতিভক্তি তব ;
অধিক কি ক'ব—
ঋণপাশে চিরবদ্ধ রহিলাম রাণি !

( পূর্ণচন্দ্রের প্রবেশ )

বৎস, হ'য়েছে কি শ্রম দূর ?

পূর্ণ। পিতা, নাহি শ্রম।
যেতে পারি শত ক্রোশ অশ্ব-আরোহণে ;
জিজ্ঞাস 'মাতায়—
সারাদিন ফিরি তবু নাহি হয় ক্লেশ।

ইচ্ছা। পূর্ণ, আর (ও) তোর আছে রে জননী ;
এস, বৎস, তাঁর পদে করি নমস্কার।

পূর্ণ। চল, তবে।

শালি। আসিয়াছে দূত তোরে লইতে আদরে,
আগত ভূপালগণে করিতে সম্মান,
রব আমি রাজপুরে ;
যাও তুমি দূতের সহিত।
এস প্রিয়ে !—

[ সকলের প্রস্থান।

## চতুর্থ গর্ভাঙ্ক

লুনার কক্ষ

লুনা ও জম্বু।

লুনা। হায়, পিতা হ'য়ে এই সর্ব্বনাশ ক'ল্লে! সতীন-পোকে পত্র লিখে ডাকৃতে পাঠালে, আমার জলে ঝাঁপ দিতে ইচ্ছা হ'চ্চে।

জম্বু। আমি দশ বার বারণ কল্লুম, ফের পণ্ডিতি কথা কচ্চিস, পোড়ারমুখি? ফের্ 'পিতা পিতা' বলিস? প্রাণনাথ বলিস, তোর বুড়ো ভাতারকে। আমি চামার—পণ্ডিতি কথা আমার সাথ্? যে পণ্ডিত রেখে তোরে কথা শিখিয়েছে, তারে পণ্ডিতি ক'রে পিতা বলিস্। আমি চামার—আমার সাথে চামারে কথা ক! আমি চামার-বুদ্ধি খাটিয়ে তো'র রাজার সাথে বে দিলুম, আর আমার সঙ্গে গালি-গালাজ কল্লি?

লুনা। তুই রাজা বে দিয়েছিলি, না রূপে রাজা বশ হয়েছিল? রাজা আসুক, আমার সতীন আছে বলে নি—আবার সতীন্ পো!

জম্বু। রাজা এখন ছেলের মুখ দেখেছে, তোর মুখে এখন জুতার বাড়ী মার্ব্বে। আমি যদি না থাকৃতুম্ ত তোকে এত দিন পয়জার দিয়ে খেদ্ড়ে দিত।

লুনা। তুই যেমন চামার, তোর চামারের মতন কথা; রাজাকে মলের মতন পায়ে দিয়ে আমি বাজিয়ে বেড়াই।

জম্বু। কৈ, আজ তিন দিন বেটা আন্বার রোস্নাই হচ্চে, তোর মুখে ঝাড়ু মারে নি?

লুনা। ঝাড়ু মারে নি, আজ এলে আমি ঝাড়ু মার্ব্বো; তুই চামার, চামারের বেটা চামার; তোর কথায় আমি সতীনপোকে আন্তে পাঠালুম, আমার মাথা কাটা গেছে, আমার কুওয় ডুব্তে মন হ'চ্ছে।

জম্বু। সতীনপোকে যদি আদর ক'রে না চিঠি লিখ্তিস্, তোরে কুওয় আপ্নি ফেলে দিত। রাজার আদরের ছেলে তা জানিস্ পোড়ারমুখি? সন্ন্যাসীর ওষুধ খেয়ে ছেলে তা জানিস্ জুতাখাকি?

লুনা। আদরের ছেলে আছে জানিস্ ত আমায় বে দিলি কেন? আমার অমন জুয়ান ভাতার ছিল।

জম্বু। আবার সে কথা, পোড়ারমুখি? রাজা জান্লে তোকে গেড়ে ফেল্বে।

লুনা। তুই ছেলের কথা আমায় বলিস্ নি কেন্?

জম্বু। আ মর! কে জানে? ছেলে লুকান ছিল। তুই ছেলে এলে খুব দরদ্ কর্ব্বি, ছেলে তোকে মা জান্বে; তুই রাজা ভোলালি, ছেলের কি কর্ব্বি? ছেলে রাজা হ'য়ে তোকে খেদিয়ে দিবে, বুড়া রাজা সব দিন বাঁচ্বে?

লুনা। দরদ্ করবে, দরদ্ কর্বে, দরদ্ কর্বে! সতীন-পো আমার হবে!

জম্বু। তুই পোড়ারমুখী কথা শুন্বি নি; আমি ত তোকে ব'লেছিলুম,—যে পণ্ডিতের কাছে লেখাপড়া শিখিস্ নি, ভাল কথা কইতে শিখিস্ নি, চামারের কথা ভুল্বি—বুদ্ধি ভুল্বি! তুই রাজাকে খোস্ কর্তে প্রাণনাথ শিখ্লি, আর চামারের বুদ্ধি ভুল্লি! তুই মা হ'বি, আমি দাদা হব এক দিন আদর ক'রে লাড্ডু খেতে দিব—বিষ দিয়ে দিব! ছেলে মর্বে, আমি পালাতে পারি—পালাব; না হয় গর্দ্দান দিব; বুড়া রাজা ম'লে—তোর ছেলে হয় রাজা ক'র্বি, নয় তোর ভাইকে রাজা ক'র্বি, চামারের বেটী! বুদ্ধি শুন্লি জুতাখাকি?

লুনা। আচ্ছা বাপ, তুই যদি ছেলে মার্বি, রাজা রেগে তোকে মার্বে, আমায় মার্বে।

জম্বু। তোকে মার্বে কেন, তুই কি বিষ দিবি? আমি আদর ক'রে বাড়ী নিয়ে যাব; চামারের বুদ্ধি শুন্লি, চামারের বেটী?

লুনা। বাপ, তুই বেশ বুদ্ধি ক'রেছিস্।

জম্বু। ঐ ডঙ্কা পড়্চে, আমি চল্লুম, ছেলে আস্ছে।

লুনা। আমি দরদ্ কর্ব্ব; বাপ, তোর খুব বুদ্ধি!

জম্বু। রাজা পণ্ডিত রেখে তোকে লেখা শিখিয়েছে, ভাল কথা কইতে শিখিয়েছে; পণ্ডিত পড়া দিতে জানে—বুদ্ধি দিবে? চামারের বুদ্ধি, আমার সাত পুরুষ চামার, হাঁ!

[ জম্বুর প্রস্থান।

( একজন সখীর প্রবেশ )

সখী। মহারাণি, যুবরাজ এসেছেন।

লুনা। এখানে আন।

[ সখীর প্রস্থান।

আমার মাথা নিচু হ'চ্ছে—সতীন-ছেলে ঘরে ডেকে আন্‌লুম্।

( পূর্ণচন্দ্রের প্রবেশ )

পূর্ণ। জননি, আশীর্ব্বাদ করুন্।

লুনা। আজ আমার সুপ্রভাত—তোমার চন্দ্রবদন দেখ্‌লুম্। ( স্বগত ) আরে, সত্যি, চাঁদপানা মুখ! আরে, আরে, ফুলপানা দাঁত! আরে, আরে, কি আঁখি রে!

পূর্ণ। মা, আজ আমার কি শুভ দিন, আজ আমি পিতার চরণ বন্দন ক'র্‌লুম, তোমার পাদপদ্ম দর্শন ক'র্‌লুম! জননি, জননি, সন্তান কি অপরাধী?—

লুনা। মরি মরি! ভূতলে কি পূর্ণ শশী?
কিবা রতি-আশে এসেছে মদন!
উহু, মরি মরি—
নয়নে বরষে ফুলশর!
অঙ্গ জর জর,
থর থর, কাঁপে থর থর,
পিপাসীরে সুশীতল বারি কর দান।

পূর্ণ। এ কি!
কোথায় জননী—কারে করি সম্ভাষণ?
কেমনে বা পিশাচিনী এল এ আগারে?

লুনা। কহ কথা, র'ওনা নীরব,
ঢাল রে বচনসুধা—জুড়াক জীবন।

পূর্ণ। কহ, কার এই পুরী—কে তুমি সুন্দরি,
কোথায় জননী মম?
কহ, তুমি কেবা ছদ্মবেশী—
পাপকথা কহ কি কারণ?

লুনা। শুন গুণমণি,
প্রেমাধিনী দাসী তোর আমি,
সতিনী জননী তোর!
বৃদ্ধ রাজা পশে কবে কালের কবলে—
আমি কি হে নারী যোগ্য তার?
কমলিনী ফোটে কি ভেকের তরে?—
আদরে ভ্রমরে;
হৃদি-ভৃঙ্গ, এস হৃদি-মাঝে!

পূর্ণ। এ কি, এ কি! কি শুনি—কি শুনি!
এ কি, এ কি, কি বল জননি!
এখনি মা, রসাতলে পশিবে মেদিনী,
হবে একাকার, নরক আঁধার,
ব্যাপিবে বিপুল স্থান!
বাড়াইতে সে তমঃ ভীষণ,
ঈশ্বরের রোষ-হুতাশন
প্রলয়দামিনী সম দলকে ফিরিবে!
রুদ্ধ সমীরণ,
কক্ষচ্যুত হইবে তপন,
রেণু হবে ব্রহ্মাণ্ড বিশাল!
মা, মা, সন্তানে অভয় কর দান।

লুনা। ছি, ছি, তুমি নির্দ্দয় কেমন?
মরে নারী, তোল না বদন!
কেন কর ঘৃণা, দেখ না দেখ না,
তোর সম কিশলয়ে রঞ্জিত অধর,
লাবণ্য-সলিলে হের অঙ্গ ঢল ঢল,
দেখ দেখ তোমার যেমন—
খঞ্জনগঞ্জন আঁখি মম।
দেখ না, দেখ না, মরে রে ললনা,
চাঁদমুখ তোল না, তোল না!
তুমি, নব যুবা—আমি, নবীনা যুবতী,
আমি রতি—তুমি হে মদন!—
কেন হে মিলনসুখে রহিব বঞ্চিত?
যায় ধরা যাক্ রসাতলে,
ঘেরুক আঁধার,
আমি তোর, তুমি রে আমার!
অধরে অধরে, হৃদি হৃদি' পরে,
ধরাধরি ভুজপাশে,—
বিশ্বনাশে প্রেমিকের কিবা ডর?

পূর্ণ। (স্বগত) এই ত সে দুরন্ত সংসার,
নহে এ ত কুসুম-আগার,
ভীষণ কণ্টকময়!
ঘোরে মস্তিষ্ক আমার,
চলিতে চরণ নাহি চলে,
এ কি কোন কুহকের ছলে
হেন ভাষা শুনি আজ জননীর মুখে?
এ কি সেই তরঙ্গের খেলা?

এই কি সেই সাগর-গর্জ্জন—
পথহারা যথা নর পাথারে মগন ?
এই কি প্রথম শিক্ষা পশিয়া সংসারে !
হেন ছার কারাগারে কেন রহে নরে,
কেন ডরে বিসর্জ্জন দিতে কলেবরে ?
ছি ছি, ধিক্ ! এই কি সংসার,
এই কি সে কুৎসিৎ পাথার ?
ধিক্, ধিক্, শত ধিক্, মানব-জীবনে !
মাতৃপদে শত শত প্রণাম আমার ।

না । যেও না, যেও না, বধ'না বধ'না,
কিঙ্করীরে রাখ পায়, প্রাণেশ্বর !

র্ণ । কোথা, কোথা হে মঙ্গলময় !
এস,
চাহ নাথ, কৃপা কর কাতর কিঙ্করে—
দয়াময়, হয় হৃদে সংশয় উদয়,
ভাবি মনে, এ সংসার দৈত্যের রচনা !
কোথা, কোথা দয়াময় ?
দারুণ সংশয়ে কর ত্রাণ ।

[ প্রস্থান ।

লুনা । ইস্ এত অপমান ? বিষ খাব ! জলে ঝাঁপ ব, আগুনে পুড়ে মর্‌বো ! কোথায় যাব ? নরক, থায় তুই ? আয়, আমার বুকে এসে ব'স্ ; আয়, আয়, মার সহায় হ ! আমি প্রতিশোধ দেব, প্রতিশোধ ব ! এলি নি ? নরক, বুঝেছি—তোর ভয় হ'চ্চে ; রীর প্রতিশোধ,—নারীর প্রতিশোধ ! নরক, তুইও ত ভয়ানক ন'স্ ।

# দ্বিতীয় অঙ্ক

—:০০০:—

## প্রথম গর্ভাঙ্ক

রোষাগার

লুনা ও শালিবাহন ।

শালি । বহু কার্য্যে ব্যাপৃত রয়েছি, প্রণয়িনি,
তব সহবাসসুখে বঞ্চিত সে হেতু ।
উৎসবে আসিছে রাজা নানা দেশ হ'তে,
নানা জন-সমাগম পুরে,
সাবকাশ করিয়াছি বিশ্রামের ছলে ।

লুনা । রেখেছি জীবন তব দরশন-আশে,
দেখা হ'ল, ফুরাইল সকল বাসনা ;
তুষানলে পাপদেহ ত্যজিব, রাজন্,
ঘৃণার ভাজন—কেন রাখি ছার প্রাণ ?

শালি । কহ, প্রিয়ে, কহ ত্বরা, কহ কি কারণ
জলধরাবৃত তব শশাঙ্কবদন ?
মানিনি, ত্যজলো মান ধরি লো চরণে,
কেন বিগলিত ধারা নলিনী-নয়নে ?
যায় প্রাণ, ছাড় মান—কথা কহ হাসি',
ক্ষম দোষ, ত্যজ রোষ, হৃদয়বিলাসি ।

লুনা । অদৃষ্টের মম দোষ, নহে দোষ কার'—
নহে, কেন তব ছলে ভুলিব রাজন্ ?
পড়ে কি হে মনে, যবে প্রণয়বচনে
সম্ভাষিলে এ দাসীরে,
চরণে ধরিয়া আমি সাধিলাম কত
হইতে বিরত—
নীচকুলোদ্ভবা তব যোগ্যা নহে দাসী ?
হায় ! কেন মজিলাম কপট বিনয়ে,
চন্দ্রসুধা চকোরের—বায়স কি পায় !

শালি । শুন প্রিয়ে, শুন লো বচন ;
যে কারণ এ প্রণয় রেখেছি গোপন—

রাজ্যে কত জন কত কথা কবে,
ব্যথা পাবে চন্দ্রাননি, স্থকোমল প্রাণে !
এবে মুক্ত দ্বার, তোমার আমার,
এসেছে কুমার—
মা ব'লে আদরে নিয়ে রাখিবে আগারে—
দিবানিশি মুখশশী হেরিব তোমার,
সিংহাসনে দুই জনে নিয়ত বিহার।

লুনা। রাজ্য কেবা চায় ?
রাজ্য-আশে বরমাল্য দিই নি তোমায় ;
যদি রাজ্য-প্রয়োজন,
মধুর কপট ভাষে সাধিলে যখন —
হায় রে, অবলা-মন পড়িল সে ফাঁসে !—
শুন রাজা, রাজ্য যদি আকিঞ্চন,
বার বার কি কারণ করি নিবারণ,
গ্রহণ করিতে রাজা, অধিনীর পাণি ?
নীচের নন্দিনী, নীচ ; তুমি মহারাজ !
না জানি কেমন মন—না বুঝে মজেছি ;
পরি নাই প্রেম-ফাঁসী সিংহাসন-আশে।
জানি, যবে ফুরাবে যৌবন,
ঘৃণায় ঠেলিবে পায় অধমের স্থতা ;
তবু পোড়া মনেরে প্রবোধি,
তবু প্রাণ বাঁধি—
অবলা চঞ্চলমতি
পদধ্যানে একাকিনী রহিব বিজনে ;
হায় !
এত দিনে ভেঙ্গেছে সে সোণার স্বপন।

শালি। বল, বল কি মনোবেদনা !
আমোদিনি, জান না জান না—
প্রাণসম তুমি প্রিয়তমা ;
ছার রাজ্য, ছার সিংহাসন—
এখনি হে দিব বিসর্জ্জন ;
পোড়াইব মুকুট অনলে।
তুমি প্রাণ, প্রাণের আধার,
তোমা বিনা কে আছে আমার ?
স্থলোচনা, বল কি বাসনা।
সত্য কহি, শপথ লো তোর,
অসাধ্য স্থসাধ্য প্রিয়ে, যেবা হয় সাধ,
এখনি পূরাব, কেন ভাব হে বিষাদ !
বিবশা বদনে বারি,
সম্বর—সহিতে নারি—
হাসি ধর বিম্বাধরে, ও লো আদরিণি !
বাজে লো হৃদয়ে বাজে,
এ সাজ কি তোরে সাজে ?
হৃদি-সরোবরে ফুট ফুল্ল-সরোজিনি !

লুনা। মহারাজ, পূরিয়াছে যা ছিল বাসনা,
দেখেছি তোমায় এবে দাও হে বিদায় ;
হায় অভাগিনী—কভু স্বপনে না জানি—
রাজবংশ-কেলিহেতু বারবিলাসিনী !

শালি। এ কি শুনি বাণী,
রাজবংশ-কেলিহেতু বারবিলাসিনী ?
বারনারী—কে সে ? মর্ম্ম বুঝিবারে নারি।

লুনা। বারবিলাসিনী আমি, কেলির কুস্থম,
ভোগ্য বস্তু যেবা করিবে গ্রহণ।

শালি। কহ প্রিয়ে, কে বলেছে হেন কুবচন,
কার শিরে করিয়াছে ভুজঙ্গ দংশন,
স্বেচ্ছায় অনলমাঝে ঝম্প দেছে কেবা !
বল শীঘ্র, যম কারে করেছে স্মরণ ?

লুনা। শ্রেয়ঃ মম প্রাণ-বিসর্জ্জন ;
কেন কলঙ্কিনী নাম কিনিব ধরায় ?
চর্ম্মকারস্থতা--কিবা প্রত্যয় কথায় ?

শালি। ছাড় হ বাক্যের ঘটা, কহ ত্বরা করি,
কে সে ? এখন' নিশ্বাসবায়ু বহিছে তাহার—
রাজরোষ করি' হেলা !

লুনা। এ জীবনে কভু কথা নাহি কব কারে,
জলগর্ভে রবে বার্ত্তা হৃদয়-আগারে।

শালি। আরে নারি, তুচ্ছ কর ভূপে ?
লব বার্ত্তা হৃদয় বিদারি'।

লুনা। পূরিল বাসনা,—
এস, এস প্রাণনাথ !
হান অসি উলঙ্গ হৃদয়ে,
যাক্ প্রাণ চাঁদমুখ দেখিতে দেখিতে !
আমি ভাগ্যবতী !

অন্য সাধ কিবা রাখে সতী ?—
পতি-করে পতির সম্মুখে ত্যজি প্রাণ !
কীর্ত্তিগান রবে মম ধরণী-ভিতরে।
শালি। কহ,
কিবা বার্ত্তা রাখ তুমি হৃদয়ভিতরে,
প্রাণের মমতা কেন কর বিসর্জ্জন,
কে বা সেই নর,
যা'র ডরে নাম তা'র না আন জিহ্বায় ?
লুনা। শুন নাথ !
যে হেতু গোপনে রাখি নাম ;
শুনিলে, মস্তকে তব হবে বজ্রাঘাত,
শূন্যময় হেরিবে ভুবন,
কণ্টক সমান শিরে ফুটিবে মুকুট,
মরম-ব্যথায় দিবে প্রাণ বিসর্জ্জন।
শালি। কি, কি, কে সে ?
বল শীঘ্র সংশয় না সয়।
লুনা। বড় সাধে বিসংবাদ হবে নরনাথ,
রাজপুরে পড়িবে প্রমাদ,
দগ্ধ হিয়া এ জনমে না হবে শীতল ;
ত্যজ কুতূহল, দেহ দাসীরে বিদায়।
শালি। এঁ্যা !
লুনা। ত্যজ রাজা, ত্যজ কুতূহল,
আভাষে যাহার হের ধরা অন্ধকার,
স্বেদবিন্দু ললাটে উদয়,
ওষ্ঠাধর, কলেবর কম্পিত সঘনে।
শালি। শীঘ্র বল, ফাটে মম প্রাণ,
কুবচন বলেছে কি রাণী ?
লুনা। নহে রাণী, দেখি নাই রাণীর বদন,
ক্ষম নাথ, করি হে বারণ,
তোমার শ্রবণযোগ্য নহে সেই নাম।
শালি। হাঃ—
বল্ দুষ্টা, শীঘ্র বল্,
নহে, তুই হবি পতিঘাতী।
লুনা। সম্বর, সম্বর প্রাণনাথ ;
আদরে কুমারে আমি ডাকিলাম ঘরে,
কি ক'ব অধিক, খসিবে গগন,
রসাতলে পশিবে তপন,
পাপকথা ক'ব কি অধিক !
তাড়নার চিহ্ন হের বদনে আমার,
দেখ, দেখ, নখাঘাতে বহিছে রুধির,
দুর্ম্মদ বারণসম কামোন্মত্ত যুবা !
শালি। সন্ন্যাসী—শিবচতুর্দ্দশী—লুনা - লুনা—
এঁ্যা—এঁ্যা—কুমার—কুমার ! ( মূর্চ্ছা )
লুনা। এই সন্ধিস্থান !
রক্তপাত হইবে নিশ্চয়—
তার কি আমার !
এস, এস, কে কোথায় সুযোগপ্রয়াসী—
এস, কোথা কে আছে পিশাচী—
যার ছলে স্বর্গচ্যুত হয় দেবগণ,
উপপতি-তৃপ্তিহেতু পুত্র বধে নারী,
পিতারে গরল তুলে দেয় বংশধর ;
এস, এস, ডাকে তোর দাসী,
যার ছলে স্বপত্নী-দুলালে,
যাচিলাম পায় ধরি' কাম-তৃপ্তি হেতু,
প্রতিহিংসা তৃপ্ত করহ আমার,
দুরন্ত নরকে স্থান দিও মোরে পরে।
শালি। পাপীয়সী—পাপীয়সী !
আরে কালফণী, দংশিলি আমায় ,
জর জর প্রাণ মোর বিষে !
লুনা। জানি রাজা, জানি হব কলঙ্কভাজন,
পদে ধ'রে সাধি, বধ দাসীর জীবন,
নীচ আমি, প্রত্যয় কি কথায় আমার,
রাজ্যেশ্বর বংশধর তোমার কুমার !
বধ শীঘ্র, শীঘ্র বধ প্রাণ,
নহে,
আত্মহত্যা, নারীহত্যা হের বিদ্যমান।
শালি। রহ, রহ ;
দেখ, শীঘ্র দিব প্রতিফল,
বুঝেছি সকল—
নির্জ্জনে নেহারি' তোর রূপের মাধুরী,
ভুলেছে সম্বন্ধ সেই অধম পামর !

এস দেখ, অধমের কি হয় দুর্গতি—
মরিবে, করিবে দুষ্ট নরকে বসতি।

[ উভয়ের প্রস্থান।

---

## দ্বিতীয় গর্ভাঙ্ক

উদ্যান

দামোদর ও সারী।

দামো। তুমি আমায় যে লালরূপী ক'রে দিচ্ছ।

সারী। বাপ্‌রে! না দিলে হয়? যে দিন সুন্দরা দেখ্‌বে তোমার কাল রঙ্, সেই দিনই তাড়িয়ে দেবে; ছাই মাখা ছিল, রঙ্ ঠাওর পায় নি; এ সিন্দূর দিয়ে যেন তরুণ অরুণের আভা দেখাবে! তোমার যে কাল রঙ্, আমি ভাব্‌চি, দেখ্‌তে পেলেই তাড়াবে।

দামো। এ্যাঁ, তাড়াবে? তবে কি হবে? আমার জটা কি ক'র্‌লে?

সারী। কি ক'র্‌লে? ঠাকুর, জটার নামও মুখে এনো না।

দামো। তোমায় চুপি চুপি জিজ্ঞাসা কচ্ছি, জটা আছে ত? আমার একুল ওকুল দু'কুল না যায়!

সারী। জটাতেই যদি অত সখ, তবে ঠাকুর, জটা কামালে কেন? আমি চল্লেম, বলিগে—সে জটার মায়া ছাড়্‌তে পার্‌লে না।

দামো। এ্যাঁ, তুমি ঠাট্টা বোঝ না? দেখ, যদি রঙ্ টঙ্ গুলো বেরিয়ে পড়ে?

সারী। আমি তাই ত ভাব্‌ছি; রঙ টঙে যেন সিন্দুর দিয়ে ঢেকে দিলেম, তোমার মুখখানা বিশ্রী জটাঢাকা ছিল, গালের ঝিকুটিকুগুলো দেখা যাচ্ছিল না।

দামো। তবে কি হবে? আমায় কি তাড়িয়ে দেবে? এই টুপি—

সারী। এই টুপিটা পর; ঢেঙ্গা ঢোঙ্গা মুখ থানা একটু ছোট্ট দেখাবে।

দামো। ও যে বাঁদরের মাথার টুপি।

সারী। তুমি বোঝ না, বেশ দেখাবে! সুন্দরার পছন্দ আমি জানি; যে তোমার এব্‌ড়ো খেব্‌ড়ো গা, এ গা চলে কি না বাপু!

দামো। দেখ, তোমার হাতে আমার সর্ব্বস্ব, তোমার হাতে আমার প্রাণ; জামা টামা ঢাকা দিলে চল্‌বে না? যা হয় তুমি এক রকম ক'রে নাও।

সারী। এ তুলো দিয়ে সব উঁচু নিচু সোজা কত্তে হবে।

দামো। যা' হয় এক রকম কর; বলি, তখন যে ব'ল্‌লে—চাঁদপানা মুখ, আমি নবীন সন্ন্যাসী।

সারী। তুমি যে আপনার পায়ে আপনি কুড়ুল্ মেরেছ; তুমি ব'ল্‌লে—দুহাজার বছরের সন্ন্যাসী, জটা আপনি গজিয়েছে, তাইতেই বা তাঁর মন খারাপ হয়ে আছে; বল্‌তে হয়—ষোল কি সতর।

দামো। সাইরি বলছি, আমার কুড়ি বছর বয়স; ফাঁক্‌তালে দু'টো শুন্থি লাগিয়েছিলুম। ও জটা কি গজিয়েছে? ছেঁড়া চুল দিয়ে পাকিয়েছিলুম।

সারী। দাঁড়াও তুলো বসাই, খানিক চিটে গুড় আন্‌লে হ'ত—তুলো যদি সরে পড়ে, তা' হলেই মুস্কিল।

দামো। না, না, চিটে গুড়ে কাজ নেই; সে বড় গা চিট্ চিট্ ক'রবে।

সারী। ও ভাল কথা মনে—আমি যে সব এনেছি; এই জামাটা গায় দাও।

দামো। ওটা হনুমানের মতন যে! বেড়ে পছন্দ সই একটু ফুলো ফুলো জামা দাও না।

সারী। তুমি বোঝ না; তোমার যে শক্ত গা, তুলোয় তবু কতক নরম হবে; এখন দেখ, তোমায় একটু সতর্ক থাকতে হবে; সুন্দরা যদি এসে তোমায় জামা খুল্‌তে বলে, বা মুখ ধুতে বলে—প্রাণান্তেও ক'রো না।

দামো। কেমন দেখ্‌তে হ'ল?

সারী। এখন তবু যা হয় এক রকম হ'ল।

( সুন্দরার প্রবেশ )

সুন্দরা। কিলো সারি, আমার চন্দ্রবদন নবীন সন্ন্যাসী কোথায়?

দামো। দেখ সুন্দরা, আমি ঠাট্টা করে ব'লেছিলুম, আমার বয়েস ষোল বৎসর, আমি তোমার প্রেমের সন্ন্যাসী।

সুন্দরা। সারি, তুই সিন্দুর মাখিয়ে দিয়েছিস কেন?

দামো। সিন্দুর মাখাবে কেন, আমার অম্‌নি রঙ্‌—আমার অম্‌নি রঙ্‌।

সুন্দরা। কৈ, মুখ ধোও, দেখি না কেমন রঙ্‌।

দামো। না, না, আমার বড় শীত কচ্চে।

সুন্দরা। শীত কোথায়? মুখ ধোও।

দামো। আমার জ্বর হ'য়েছে।

সুন্দরা। তবে আর কি ক'র্‌ব, ফিরে যাই, আমরা গাইব, তুমি নাচ্‌বে—তোমার নাচ্‌ দেখ্‌তেই এলুম।

দামো। বেশ ত, বেশ ত, আমার নাচ্‌লেই জ্বর ছেড়ে যায়।

সুন্দরা। না, না, তুমি একটু শোও; নাচ্‌লে আবার জ্বর ছেড়ে যায়?

দামো। না, না, আমরা যোগী, আমাদের অম্‌নি জ্বর।

সুন্দরা। আচ্ছা, তোমাদের যোগীদের ত ঐ রকম মুখ, ঐ রকম জ্বর; আর গায়ের তুলোগুলোও কি ঐ রকম?

সারী। (জনান্তিকে) খবরদার—যেন খুল্‌তে বল্‌লে খুলো না।

দামো। হুঁ, আমি ইসেরায় বুঝে নিছি। (প্রকাশ্যে) তোমরা গাও, আমি নাচি! আমার জ্বর হয়েছে কি না শীত কচ্ছে। (সারীর ল্যাজ পরাইয়া দেওন)

ও আবার কি ক'র্‌ছ?

সারী। জামাটা আল্‌গা হ'য়ে গিয়েছে, এটে দিচ্ছি; আমরা গান গাই, তুমি নাচ।

(সারী ও সুন্দরার গীত)

মিশ্র খাম্বাজ—দাদ্‌রা।

মরি, কঁচ্‌ নয়নে খোঁচ মারে প্রাণে!
তাতে, সই, ঠুম্‌কি নাচে, রগ্‌ বাঁচে কি কে জানে?
রন্‌কে বঁধুর রূপের চোটে,
লেগে গেছে ঠোঁটে ঠোঁটে,
প্রাণ নে বঁধু গাছে বা ওঠে;—
করে যদি এ ডাল ও ডাল, নাবিয়ে তখন কে আনে?

সুন্দরা। এই ত নেচে তোমার জ্বর ভাল হ'য়েছে; মুখ ধোও।

দামো। না, না, তিন দিন জল ছোঁব না।

সুন্দরা। দেখ, তুমি কেমন সন্ন্যাসী? সিন্দুর মেখে ব'ল্‌ছ, 'ঐ রকম রঙ্‌'; তুমি ত বড় মিথ্যাবাদী।

দামো। না, না, দোহাই সুন্দরা, আমার মিথ্যা কথা নয়, আমি—সন্ন্যাসী কি মিথ্যা কথা কয়?

সুন্দরা। মিথ্যা কথা কও না?—তোমার বয়স কত?

দামো। দোহাই, তোমার মাথা খাই, ষোল বছর; এ সেই যে দু হাজার বছর বলেছিলেম, ব্যঙ্গ করেছিলেম।

সুন্দরা। তোমার বয়স ষোল বছর, তবে তোমার নাম গোরখনাথ ব'ল্‌লে যে?

দামো। আমি কি সেই গোরখনাথ?—আমি অম্‌নি একটা গোরখনাথ।

সুন্দরা। বাবা, এস; প্রণাম।

দামো। বলি, ও সারি! আবাগীর বেটী যে বাবা ব'লে ফেল্‌লে!

সুন্দরা। কি? তুমি সন্ন্যাসী, তোমায় বাবা ব'ল্‌ব না! এখন যাও, সন্ন্যাসী ঠাকুর, আস্তানায় যাও; এই নাও, ভিক্ষা নাও।

দামো। বলি, যোগ শিখ্‌বে না?

সুন্দরা। তুমি ছেলে মানুষ, যোগের কি জান?

দামো। মাইরি বল্‌ছি, আমার পঞ্চাশ বছর বয়স; আমি খুব যোগ শিখেছি।

সুন্দরা। ঠাকুর, যাও, এই বেলা যাও,—আজ আমার স্বামী বাড়ী আস্‌বে; তোমায় দেখ্‌তে পেলে মাথা কেটে ফেল্‌বে।

দামো। এঁ্যা, এঁ্যা, তবে আমার জটা দাও।

সারী। সে জটা কি আর আছে? পুড়িয়ে ফেলেছি।

দামো। হায়! হায়! আমার যে একূল ওকূল গেল; কেন বল দেখি, আমার সর্ব্বনাশ ক'র্‌লে? কেন বল দেখি, আমায় ব'ল্‌লে নবীন সন্ন্যাসী—আমার চাঁদপানা মুখ—আমি তাইতে ত জটা মুড়'লুম; দেখ, আশা দিয়ে বঞ্চিত ক'র্‌লে, তোমাদের ভাল হবে না, ভাল হবে না, ভাল হবে না। আগে ব'ল্‌লে চাঁদপানা মুখ, এখন, 'বাবা' ব'লে বিদায় দিলে?

সারী। পঞ্চাশ বছরের মদ্দ, একটু আক্কেল নেই, আপনার মুখখানা আয়নায় না দেখে থাক, জলে দেখ নি? ঐ পোড়ারমুখ চাঁদপানা, তোমার বিশ্বাস হ'ল?

দামো। আমার গেরুয়াখানা দাও।

সারী। সে কি আর আছে, ঘর পোঁছার নাতা হ'য়েছে, ঐ টাকাতে কিনে নিয়ো এখন।

সুন্দরা। বাবাঠাকুর, প্রণাম গো ; আমরা চল্‌লেম।

[ সারী ও সুন্দরার প্রস্থান।

দামো। এই যে লেঙ্গুড়রাজ, আমি বলি মাথার উপর কি দুল্‌ছে! বেটীরা বাঁদর নাচ নাচালে? বাপ্‌ নাকে খৎ!

[ প্রস্থান।

---

## তৃতীয় গর্ভাঙ্ক

উদ্যান

ইচ্ছা ও পূর্ণচন্দ্র।

ইচ্ছা। উদ্যান সুন্দর কি রে রাজ পুর হ'তে—
ত্যজিয়া নগরী পুনঃ এসেছ এ স্থানে?
পূর্ণ। আর মাতা, নাহি যাব দুরন্ত সংসারে,
তব অঙ্কে লুকাইয়া রব গো জননি!
সংসারের ধ্বনি—
শ্রবণে না পশিবে এ' স্থানে;
কুৎসিৎ সংসার—
পিশাচের আনন্দের ধাম!
ভীষণ—নরক হ'তে শত গুণে মাতা।
ইচ্ছা। কি দেখিলে,
কেন বৎস, বল এ বচন?
পূর্ণ। মা গো,
হের যাহা নরাকার নহে তাহা নর;
নরচর্ম্ম আবৃত পিশাচকলেবর;
কুৎসিৎপ্রকৃতি ঢাকা সুন্দর ছাদনে!
কহ গো, কান্তারমাঝে রহিব কেমনে?
ইচ্ছা। কি রে, রাজা তো'রে বলেছে কি কুবচন?
পূর্ণ। মাতা!
তোমা' হ'তে স্নেহময় জনক আমার;
কিন্তু,
না জানি কেমনে আমি যাব তাঁর পাশে—
কি কব বারতা, যবে সুধাবেন পিতা,
বিমাতার আচরণ কহিব কেমনে?
ইচ্ছা। আরে, আরে, অঞ্চলের নিধি,
রাজরাণী মন্দবাণী বলেছে কি তোরে?
আদরিণী বুঝি বা সে নৃপের আদরে,
কুবচন কেমনে বলেছে প্রাণ ধরে!
পূর্ণ। হায়! মাতা, জীবনে না হয় আর সাধ।
ইচ্ছা। আরে, আরে, কি ব'লেছে, তোরে?
কাজ নাই রাজপুরে দুখিনী-নন্দন,
নবীন রমণী ল'য়ে বঞ্চন ভূপাল;
তোরে কোলে ল'য়ে যাই, যথা পদ চলে।
এই যে ভূপতি,
সঙ্গে বুঝি আদরিণী তাঁর।
পূর্ণ। সরমে গো, ব্যথিত মরম;
কেমনে কহিব কথা নৃপতির সনে?
লজ্জা নাহি বিমাতার, আসিছে আবার;
কোন্ লাজে আমি, মা গো, তুলিব বদন?

( শালিবাহন ও লুনার প্রবেশ )

শালি। আরে কুলাঙ্গার, আরে দুরাচার,
ছাগসম আচরণ শিখেছ কোথায়?
আমার ঔরসজাত নহিস কখন';
অজ-পতি জননীর তোর।
আরে, আরে, নাহি কর সম্বন্ধ বিচার?
ভাব, বুঝি, পলাইয়ে পাবে পরিত্রাণ!
পশিলে সাগরে তোরে বধিব সেখানে;
হিমাচল-গর্ভে যদি লহ রে আশ্রয়,
ছেদি' গিরি তোরে ধ'রে করিব সংহার।
ইচ্ছা। এ কি কথা কহ মহারাজ—
অকস্মাৎ বজ্রাঘাত কেন নরনাথ?
শালি। দূর হ রে পিশাচিনি, পিশাচজননি,
অজপুত্র পেয়েছ অজের সহবাসে,
ছাগের জনম নহে আমার ঔরসে;
ধন্য, ধন্য কলিকাল! ওরে কুলাঙ্গার,
পাপ-দেহ তোর নাহি হ'ল পরমাণু?
জিহ্বা নাহি দহিল অনলে?
বজ্রাঘাত না হইল শিরে?
গ্রাসিতে পামরে—
মেদিনী না মেলিল বদন?
ইচ্ছা। ধার্ম্মিকপ্রবর তুমি লোকমাঝে খ্যাত,

ধর্ম্মাবতার নাম দেছে প্রজাগণে,
নরনাথ, কর সুবিচার,
ক্ষমানেত্রে বারেক হে, নেহার নন্দনে।
অকলঙ্ক-শশী সম হেরি পুত্রমুখ,
কমলনয়ন দৃষ্টে বুঝ নররায়!
আঁখি প্রকৃতি-দর্পণ—
দেখ, দেখ হে ভূপাল,
কুৎসিৎ প্রকৃতি হৃদে না বসে কখন';
শাস্ত্রনীতি—বিচারপতির এই ভার—
দোষী বা নির্দ্দোষী আগে বিচার না করে,
বাদী প্রতিবাদী প্রতি পক্ষপাতশূন্য;
দোষারোপ যার প্রতি, শুনে তার বাণী;
একের বচনে অন্যে নাহি করে দোষী।
শুন গুণনিধি, যদি প্রতিবাদী—
তবু তার প্রতি আছে হেন ব্যবহার,—
পুত্রপ্রতি কেন কর অন্য আচরণ?

শালি। কি শুনিব আর?
কুলাঙ্গার তোর এ নন্দন।
কর দোষ স্বীকার, বর্ব্বর,
মৃত্যুকালে মিথ্যায় না পাবে পরিত্রাণ,
মিথ্যায় বাড়িবে তোর নরক যন্ত্রণা।

পূর্ণ। এইমাত্র দোষ মম শুন, নরনাথ,
পঙ্কিল সংসার-কূপে করেছি প্রবেশ
স্বর্গোপম জননীর অঙ্ক পরিহরি;
নহি ভূপ, অন্য দোষে দোষী।
কিন্তু, যদি খণ্ড খণ্ড হয় তনু মম,
শুনেছি যে পাপ কথা বিমাতার মুখে,
পিতা তুমি—বিদ্যমান জননী আমার—
পৈশাচিক বার্ত্তা, ভূপ, বর্ণিব কেমনে?

শালি। এ' বয়সে এত তোর ছল?
এত মিথ্যা ধরে তোর কিশোর শরীরে?
অচিরে নরকে ফিরে যাবি রে, পিশাচ!
স্পর্শে তোর পাপ বৃদ্ধি পায়,
নিজ করে সেই হেতু না বধি তোমারে;
ঘাতক ছেদিবে তোর শির,
পাপতনু দিব তোর শৃগাল-কুক্কুরে।

পূর্ণ। নরনাথ, মৃত্যু—বন্ধু, মৃত্যু কে বা ডরে?
মৃত্যু—বন্ধু—
মুক্তি দেয় দারুণ সংসার-কারাগারে।
দেবী, মানবীর বেশে, জননী আমার
দেন নাই মিথ্যা উপদেশ;
নহি, নহি, মিথ্যাবাদী আমি।

ইচ্ছা। আরে কুলকলঙ্কিনি,
আরে, আরে, কালভুজঙ্গিনি,
বিনা দোষে দংশিলি বাছায়?
ঢালিলি কলঙ্ককালী এ কিশোর প্রাণে!
আরে, তোর নাহি কি নারীর প্রাণ?
হ'ল না বেদনা?
অপবাদ দিলি এই দুগ্ধের কুমারে?
আরে আরে, ধরি তোর পায়,
কি কাজ ঈর্ষ্যায়?—
পুত্র ল'য়ে যাই স্থানান্তরে;
একবস্ত্রে যাব,
কপর্দ্দক মাত্র না স্পর্শিব।
রাজ্যেশ্বরী হও তুমি রাজারে লইয়া,
পুত্রের জীবন ভিক্ষা মাগি তোর পায়;
আশীর্ব্বাদ করিয়ে তোমায়—
পুত্র ল'য়ে যাব, কভু ছায়া না হেরিব।

লুনা। গঞ্জনা সহিতে কেন আনিলে ভূপাল?
জানি আমি, সতিনী সাপিনীসম কাল!
বাক্যবাণ সহে না সহে না,
যাই, রাজা, পত্নী-পুত্রে কর সম্ভাষণ।

শালি। আরে আরে, পিশাচ-জননি,
নাহি লাজ, কুবচন কহিস্ রাণীরে?
শাস্তি পাবি, পাপজিহ্বা না করিলে স্থির।

ইচ্ছা। নরনাথ, দেহ শাস্তি যে বা ইচ্ছা হয়,
কিন্তু, তব নির্দ্দোষী তনয়,
কলঙ্কের ডালি নাহি দেহ তার শিরে;
আরে আরে, চামারনন্দিনি!
গর্ব্বে মৃত্যু হ'ল না রে তোর।

শালি। আরে কে আছিস্?

( দুইজন রক্ষকের প্রবেশ )

বন্দী কর পামর পামরী ;
রাজদণ্ড দিব অতঃপর।
কহ প্রিয়ে, কি বা তব সাধ—
অনলে, গরলে, কি বা হস্তিপদতলে
বধি এই কুলাঙ্গারে ?
পিশাচীর কি বা দণ্ড করহ বিধান ?

লুনা। যে জালায় জ্বলি প্রাণেশ্বর,
কভু সে অনল নাহি হইবে নির্ব্বাণ ;
কিন্তু, রাজকার্য্যে
সমুচিত দণ্ডের বিধান ;
অনলে, গরলে, কিম্বা হস্তিপদতলে,
সমুচিত দণ্ড নাহি পাইবে কুমতি,
কাম-অন্ধ যেমতি এ' কুনীতিদুর্জ্জন—
অন্ধকূপে ফেলি বধ' ইহার জীবন ;
কুশিক্ষা দিয়াছে পুত্রে এই দুশ্চারিণী,
স্বচক্ষে দেখুক্ তার নিধন পাপিনী ;
কভু যেন মতিচ্ছন্ন নাহি হয় কার'—
পাপ উপদেশ পুত্রে নাহি দেয় আর।

শালি। শুনিয়াছ অনুচর, রাজ্ঞীর বচন ?
অন্ধকূপে দেখ দুষ্টা, পুত্রের নিধন।

ইচ্ছা। বধ, বধ আমার জীবন ;
চিরদিন সদয় দাসীরে তুমি—
ক্ষমা কর দুঃখের কুমারে।

শালি। দুশ্চারিণি, স্পর্শে তোর পাপ বৃদ্ধি পায়।

[ শালিবাহন ও লুনার প্রস্থান।

পূর্ণ। ত্যজ খেদ, রাজরাণি জননী, আমার ;
উপদেশ দিয়াছ সন্তানে—
ভঙ্গুর এ' কলেবর ;
ক্ষণস্থায়ী সুখ দুঃখ শুনেছি শ্রীমুখে
কেন আজি ভুল, মাতা, নিজ-উপদেশ ?
বিভুর চরণে তব মতি,
মাগো, তুমি আদর্শজননী ;
গেল পুত্র, কি খেদ তোমার ?
কর আশীর্ব্বাদ—
অন্তে যেন কৃপাময় করেন করুণা।
ত্যজি' ছার সংসার যাইব স্বর্গধামে,
তবে কেন শোক ?
হেরিব সে দয়াময় মঙ্গল-নিদানে।

১ম রক্ষক। কুমার, চলুন, রাজ-আদেশ অতি কঠিন ; রাজ্ঞি, দাসের অপরাধ নাই, রাজ-আদেশ অবগত আছেন।

ইচ্ছা। আরে অনুচর,
এক দিন রাজরাণী ছিল অভাগিনী,
আজি কাঙালিনী !
এক মাত্র রতন আমার—
অন্ধকূপে বধ কর মোরে ;
ভিক্ষা মাগি তনয়ের প্রাণ,
কর দান, হও কৃপাবান্।

পূর্ণ। কেন মাতা, অধর্ম্ম শিখাও অনুচরে ?
বলেছ ত এ' সংসার পরীক্ষার স্থল !
ত্যজ মাতা, পুত্রের মমতা,
পরীক্ষায় না হ'ও কাতর ;
সর্ব্বব্যাপী বিদ্যমান আছেন ঈশ্বর,
দেখেন বেদনা তব ;
দেখা হবে পুনঃ সেই আনন্দের ধামে,
মাতা পুত্র তথা কেহ না করিবে ভেদ ;
এস মাতা, চল অনুচর,—
রাজ-আজ্ঞা কোথায় যাইতে ?

[ সকলের প্রস্থান।

---

## চতুর্থ গর্ভাঙ্ক

অরণ্য-মধ্যে কূপের পার্শ্ব

লুনা ও জম্বু।

জম্বু। আরে, বাঃ ! বাঃ ! বেটী, তোর চামারের বুদ্ধি আছে ; বাঃ ! বিষ দিতে হ'ল না ; রাজা কি ব'ল্লে —কুওয় ফেলা দেখ্তে পার্বে না ? রাজার ও শোক লাগ্বে, মর্বে, মর্বে, মর্বে ; রাণীটাকে ফেল্তে বল্লি নি কেন ? আপদ যেত। তোর চামারের রাগ আছে— সতীন কেমন বুক চাপ্ড়ে কাঁদে দেখ্বি ; এমন নইলে চামারের বেটী চামারণী ! বাঃ, বাঃ, বাঃ ! তুই

রাজাকে কি ব'ল্‌লি? দেখ্‌, খুনীর সময় পণ্ডিতি কথা ক'স্‌নে, তোর সেই চামার-কথা ক'।

লুনা। বল্লুম, রাণী খুব সয়তানী, চাকর ভুলিয়ে ছেলে নিয়ে পালিয়ে যাবে; আমি দাঁড়িয়ে থেকে কুণ্ড ফেলা দেখ্‌ব।

জম্বু। রাজা আস্‌তে পাল্লে না? পার্ব্বে কেন? ও বি ঢুংখে মর্‌বে, মর্‌বে, মর্‌বে। দেখ্‌ দেখ্‌ ঐ আস্‌ছে তোর সতীন, সতীন-ছেলে।

লুনা। বাপ, তুই সরে যা; তোর কাপড় বড় খারাপ।

জম্বু। আমি যাচ্ছি; বাঃ—তুই খুব চামারণী! গোরু বিষ খেয়ে যেমন হয়, ঐ দেখ্‌ তোর সতীন অম্নি হ'য়েছে। দেখ্‌ আমার শলা শোন্‌ খানিক, তোর সতীনের বুক চাপড়ান দেখ্‌, তার পর ওকে বি কুণ্ডয় ফেলে দে; আপদ চুকে যাক্‌।

লুনা। না বাপ্‌, ও বুক চাপ্‌ড়ে কাঁদবে আমি দেখ্‌ব; বি খেয়ে মর্‌তে চায়, জোর ক'রে খাইয়ে বাঁচিয়ে রাখ্‌ব; ওর বুক চাপ্‌ড়ান দেখে, আমার কলিজা ঠাণ্ডা হবে।

জম্বু। আরে, না ওকে বি ফেলে দে, আপদ চুকে যাক্‌।

লুনা। না, তুই যা।

জম্বু। শুন্‌বি নি ঝাড়্‌থাকি? পাছে পস্তাবি।

লুনা। পস্তাই, পস্তাব,—যা।

জম্বু। বেটী চামার আছে কি না।

[ জম্বুর প্রস্থান।

( ইচ্ছা, পূর্ণচন্দ্র ও রক্ষকগণের প্রবেশ।

লুনা। কেমন বাঘিনি, কেমন, কেমন রে বর্ব্বর, আপনার আচরণ মনে পড়ে কি?

ইচ্ছা। পুত্র ভিক্ষা মাগি তোর পায়;
চ'লে যাই, থাক রে কল্যাণে,
দুঃখিনীর আশীর্ব্বাদ শুন সুলোচনে,—
সুকুমার শীঘ্র পাবে কোলে,
পতি-পুত্র ল'য়ে সুখে বঞ্চিবে, সুন্দরি!

লুনা। সতিনীর আঁখিবারি—অমৃতের ধার!
মাতা তোর লোটে পায়, দেখ্‌ দুরাচার!
আপনি হারাবি এই অন্ধকূপে প্রাণ,
ঠাকুরাণী সনে বাদ আরে রে অজ্ঞান!

পূর্ণ। ধৈর্য্য ধর জননি আমার,
নহে মোর অধৈর্য্য হইবে প্রাণ;
মৃত্যুকালে সন্তানের কর গো কল্যাণ,
উত্তেজনা কর মা নন্দনে,—
যেন,
চরমসময়ে নাহি নত হয় মন;
যেন,
ঈশ্বর মঙ্গলময় রহে মা স্মরণ।
মাতা,
বিদায় মাগি গো পদে জন্মের মতন,
রাজাদেশ, অনুচর, কর রে পালন।

ইচ্ছা। ওরে, আগে বধ আমার জীবন।

পূর্ণ। কোথায় মঙ্গলময়, হও হে উদয়,
চরমসময়ে যেন না স্পর্শে সংশয়!

( রক্ষকগণকর্ত্তৃক পূর্ণচন্দ্রকে কূপে নিক্ষেপ )

ইচ্ছা। যাই পুত্র, যাই তোর সাথে।

লুনা। সাবধান অনুচর!
রাজার আদেশ নাহি রাণীরে বধিতে।

ইচ্ছা। হা পুত্র! হা নয়নের নিধি!
হে শঙ্কর, কি হ'ল আমার?

মূর্চ্ছা।

লুনা। ল'য়ে চল রাজপুরে।
হবে উন্মাদিনী, রবে উন্মাদ-আগারে।

— — —

# তৃতীয় অঙ্ক

—:০:—

## প্রথম গর্ভাঙ্ক

অরণ্যমধ্যে কূপের পার্শ্ব

গোরক্ষনাথ, সেবাদাস ও শিষ্যগণ।

কেদারা—কাওয়ালি

জয় পরমেশ্বর পরম ভিখারি,
কল্পমেরু গুরু, যোগ-আচারি।
তরুতল আলয়, বসন দিশাচয়,
ভীত নিরাশ্রয় ভবভয়হারি।
হর করুণাকর, বরদাভয়কর,
মদনমানহর, শিব, শুভকারি।

সেবা। গুরুদেব!
কোথা সাধুত্তম—
কত দিনে হবে মম সফল জনম?
পাপ তাপ ভস্ম হবে সাধুর সেবায়,
ঘুচে যাবে এ' ভব-যন্ত্রণা,
পূর্ণ হবে মনের বাসনা,
সিদ্ধার্থ হইবে লাভ তব কৃপাবলে?

গোরক্ষ। সাধুত্তম-দরশন পাবে এই স্থানে;
জনম যাহার,
ধরামাঝে যোগমর্ম্ম করিতে প্রচার,
শিব-অংশে মহাশৈব জ্যোতির্ম্ময় বপু।
কূপ হ'তে তোল বারি, পিপাসিত আমি।

[ সেবাদাসের জল আনিতে কূপের নিকট গমন।

১ম শিষ্য। হেন জন কেবা?

২য় শিষ্য। গুরুর আশ্চর্য্য লীলা কহিব কেমনে?

সেবা। একি!
আছে কি হিংস্রক জন্তু কূপের ভিতর?
না—রজ্জু যেন করেছে ধারণ,
ছাড়্, ছাড়্, কেবা কূপের ভিতর?
যে হও সে হও, হিত যদি চাও—
ত্যজ রজ্জু, বারি লই আমি,
পিপাসিত গুরুদেব।
প্রেত, ভূত, ব্রহ্ম-দৈত্য, বেতাল, ভৈরব—
টুটিবে গৌরব যদি রোষেন শ্রীগুরু।

পূর্ণচন্দ্র। ( কূপ মধ্য হইতে ) আমি অভাজন,
ভাগ্যদোষে কূপে নিমগন;
দয়াময়, এ বিপদে করহ উদ্ধার,
ঈশ্বরের প্রতিনিধি তুমি ধরণীতে—
রক্ষিতে এ অধমের প্রাণ!

গোরক্ষ। কি ও সেবাদাস?

সেবা। কূপ-মধ্যে রজ্জু কেবা করেছে ধারণ;
কহে, আমি অভাজন পতিত এ কূপে।

গোরক্ষ। শীঘ্র তারে করহ উদ্ধার।

[ সকলের কূপের নিকট গমন।

সেবা। কে বা কূপমধ্যে?
রজ্জু ল'য়ে বাঁধ কটিদেশে,
উঠাই তোমায়। ( কূপ হইতে উত্তোলন )

গোরক্ষ। মূর্চ্ছাপ্রায়—কর শুশ্রূষা ইহার;
পরিচ্ছদে জ্ঞান হয় নৃপতিনন্দন;
হিম অঙ্গ, অতি ধীরে বহিছে ধমনী,
উষ্ণ কর কলেবর অনল-উত্তাপে;
অদূরে পাইবে এক সাধুর আশ্রম,
যতনে মুমূর্ষু ল'য়ে রাখ সে আগারে;
অনল-সেবায় উষ্ণ হ'লে কলেবর,
এ ভস্মকণিকা দিও করিতে ধারণ,
পূর্ব্বমত হবে বল ঔষধের গুণে;
অপরাহ্নে আমি যাব তথা।
সেবাদাস,
বটবৃক্ষমূলে ওই উদ্ভিদের মূল,
করহ সঞ্চয়, উহা অতীব দুর্লভ;
যাব প্রয়োজনে,
দেখা হবে সাধুর আশ্রমে।

[ সেবাদাস ব্যতীত সকলের প্রস্থান।

সেবা। এমন ত উদ্ভিদ্ কখনও দেখি নি! এর মূলে কি প্রয়োজন সিদ্ধ হয়! না, আমার আর কৌতূহলে প্রয়োজন নাই। একবার বিষ শিক্ষা ক'রে আমি

কামপরবশ হ'য়ে চামারকে বিষ প্রস্তুত ক'রে দিয়েছি; না জানি, তার দ্বারা কত গোহত্যা হ'চ্ছে! আমি সে পাপের অধিকারী; গুরুকৃপা ব্যতীত না জানি, আমার দশা কি হ'ত!

( দামোদরের প্রবেশ )

দামো। ব্যস্ বাবা—পৈজ্ পয়জার দুই, টাকা ক'টার ত জমাদার শালা আদ্ধেক বখ্‌রা নিলে, তার অদ্ধেক পাঁড়েজীর; বাকি ক'টা থাক্‌লে ত বছর দুই চল্‌ত, তাও ত চোরের পেট ভরালেম্। এবেশে ত ভিক্ষা পাব না—এখন উপায়? এখন পাঁড়েজী কি রামসিংজী হওয়া যাক্, উদর চালান ত চাই,—ব্যস্ বাবা, হদ্দ নাকাল, হাড়ীর হাল্; বেটীরা জটা মুড়িয়ে বাঁদরনাচ্ নাচালে, বেটীদের শোধ দিই কি ক'রে? খুন ক'র্‌লে ত ফুরিয়ে গেল! আর বেটীকে দেখ্‌লে জড়সড় হ'য়ে যাই, হাত ত উঠ্‌বে না।

সেবা। এ কেও—দামোদর না কি?

দামো। (স্বগত) এই রে সেবা শালা।

সেবা। দামোদর, তোমার এমন দশা কেন?

দামো। কে তুমি, কাকে কি ব'ল্‌ছ?—আমি রামসিংজী।

সেবা। তুমি পাগল হ'য়েছ না কি? গলা চেপে কথা কচ্ছ কেন? আমি চিন্তে পেরেছি।

দামো। চিনেছ, বেশ করেছ; হয় আমি সরে পড়ি—নয়, তুমি সরে পড়।

সেবা। একি, তুমি জটা মুড়ালে কেন?

দামো। তোর বাবার কি—আমি যদি ছেঁড়াচুল গুল না বই? জটা মুড়ালে কেন, পাল্লাটী কেমন!

সেবা। দামোদর, ভাই, কি হয়েছে, আমায় বল; আমায় না বল, যদি কোন দুষ্কর্ম্ম করে থাক—গুরুদেবের চরণে শরণাগত হও—তিনি করুণাময়, তোমায় কৃপা ক'র্‌বেন। দেখ, আমিও কোন দুশ্চরিত্রাকে দেখে মুগ্ধ হ'য়ে জটা মুড়িয়ে ছিলুম—আরও কত দুষ্কর্ম্ম ক'রেছি; কিন্তু কৃপাময় আমায় মার্জ্জনা ক'রেছেন।

দামো। তুমি কি সুন্দরার পাল্লায় পড়েছিলে না কি?

সেবা। পৃথিবীতে সুন্দরাই প্রধান মায়া।

দামো। তোমায় সিন্দূর মাখিয়ে ছিল?

সেবা। সে অশেষ লাঞ্ছনা, সে কথা কেন জিজ্ঞাসা ক'র্‌ছ!

দামো। তবে, আমার মতন বাঁদর নাচ্ টাচ্ সব তোমার হ'য়ে গিয়েছে?

সেবা। তোমা অপেক্ষা অধিক।

দামো। তোমায় কি ভল্লুক সাজিয়েছিল না কি?

সেবা। সে কথা আর কেন? দুর্ম্মতির দুরবস্থা ত ঠেকে শিখেছ; এখন চল, প্রভুর শরণাগত হও, তোমার উপায় হবে।

দামো। বলি সেবাদাস, তুমি না গুরুর কাছে কতক গুলো অষুধ শিখেছিলে?

সেবা। দুর্ম্মতি বশতঃ শিখেছিলুন।

দামো। দেখ ভাই, তোমার পায়ে পড়ি, আমায় যদি একটা অষুধ বাত্‌লে দাও। আমি বেশী চাই নি, শুধু মাগী-বশকরা অষুধটী আমায় শিখিয়ে দাও; বেটীকে একবার কুকুরের মতন পেছনে পেছনে ঘোরাই।

সেবা। ছিঃ,—তোমার এখনো দুর্ম্মতি, এত লাঞ্ছনায়ও শিক্ষা হয় নি?

দামো। সেবাদাস, তুমি আমার বাবা এই উপকারটী কর ভাই; আজন্মকাল তোমার চেলা হ'য়ে আমি থাক্‌ব। দেখ, বড় দাগা দিয়েছে—বড় দাগা দিয়েছে; না শেখাও একটা সিন্দূর ফিন্দুর প'ড়ে আমার মাথায় লাগিয়ে দাও।

সেবা। যাও, তোমার সঙ্গে পাপ বৃদ্ধি হয়।

দামো। ওঃ—ব্যাটার বড়্‌তলা যেন বালাখানা—হুকুম হ'চ্ছে যাও; অমন সন্ন্যাসীগিরি আমি যোলবছর ক'রেছি—নে আমার কাছে বুজ্‌রুকি না।

সেবা। পাপ-সঙ্গই উচিত নয়, তবে আমিই যাই।

দামো। যাও কেন—বেটীর ঢের টাকা, তোমায় আদ্ধেক বখ্‌রা দেব—তোমার পায়ে পড়ি সেবাদাস, আমায় ধুলোপড়া টুলোপড়া একটা দিয়ে যাও।

সেবা। এর দেখ্‌ছি সর্ব্বনাশ উপস্থিত,—কোন' প্রকারে একে গুরুদেবের কাছে ল'য়ে গেলে এর উপায় হয়।

দামো। ভাবছ কি, মনটা একটু নরমেছে? মনে কচ্ছ—আমি ফাঁকি দেব, আমি সে মানুষ নই।

সেবা। দেখ, তুমি গুরুদেবের কাছে চল—অষুধ চাও, যা চাও, মনে ক'র্‌লে তিনি দিতে পার্‌বেন।

দামো। গুরুদেবের কি ব্যবস্থা হবে জান, সপ্তাহ এক গণ্ডুষ জল আর তুলসী পত্র ভক্ষণ; তা'তে যদি টিকে যাই, তবে তিনি মুখ দেখ্‌বেন। তুমিই আমার গুরু, তুমি যা হয় একটা কর।

সেবা। আমি কি ক'র্‌ব— আমি ত অষুধ জানি নি।

দামো। দেবে না?

সেবা। জানি নি ব'ল্‌ছি যে।

দামো। তবে যাও, আমি যা জানি ক'র্‌ব।

সেবা। কি ক'র্‌বে?

দামো। কি ক'র্‌ব জান্‌লে আর তোমার মতন পাষণ্ডের পায় ধরি? ভাল কথা—এর এক শোধ আছে—বাবার বাবা আছেই, বেটার বাবা এক দিন না এক দিন জুট্‌বে, আজ না হয় কাল হয়, এক দিন কেউ না কেউ পিরীতের লোক হবেই—বেশ বেশ বেটার সাম্‌নে সেই ব্যাটাকে খুন ক'রব! যা শালা, তোর অষুধ ডিপেয় ভ'রে রাখ্‌গে যা—আমি পেয়েছি, পেয়েছি, পেয়েছি!

[ প্রস্থান।

সেবা। উঃ পাপের কি ভীষণ নিম্ন-গতি—গুরুদেব, তুমিই রক্ষাকর্ত্তা!

[ প্রস্থান।

---

## দ্বিতীয় গর্ভাঙ্ক

জনৈক সাধুর আশ্রম

পূর্ণচন্দ্র ও গোরক্ষনাথ।

পূর্ণ। প্রাণদাতা, ভয়ত্রাতা পিতা তুমি মম,
কৃপায় নেহারি পুনঃ শ্যামলা মেদিনী,
শুনি ধীর সমীরণ-ধ্বনি;
শুনি পুনঃ বিহঙ্গের আনন্দ নিনাদ;
হেরি দেব, উজ্জ্বল তপন,—
চন্দ্রমা-তারকামালাভূষিত গগন!
পিতৃস্নেহে জন্মাবধি বঞ্চিত অধম—
পুত্র ব'লে পদতলে রাখ, দয়াময়!

গোরক্ষ। শুন বৎস, চল পুনঃ রাজার সদন,
জানি বিবরণ, যাহা করিয়া শ্রবণ
তখনি বধিবে সেই পাপিষ্ঠার প্রাণ।
পুনঃ স্নেহে সিংহাসনে বসাবে তোমায়—
জননী তোমার পুনঃ হবে রাজরাণী।
আমার আজ্ঞায় তোরে আদরে রাখিবে,
নাহি ভয়, মম বাক্য অন্যথা নহিবে।

পূর্ণ। শুনেছি কাহিনী দেব, জননীর মুখে,
সন্ন্যাসীর বরে মম জনম ধরায়,
বরপুত্র সন্ন্যাসীর—সন্ন্যাসীতনয়,
পাইয়াছি পরম সন্ন্যাসী দয়াময়!
চরণ-রাজীবরাজে, ল'য়েছি আশ্রয়;
কমলনয়ন, হও কিঙ্করে সদয়।

গোরক্ষ। শুন বৎস, পিতৃ রাজ্যে যদি তব ঘৃণা,
সন্নিধানে আছে রাজ্য নৃপতিবিহীন—
যথা প্রজাগণ মম মানিবে বচন,
যতনে বসাবে তোরে সিংহাসনোপরে,
দিব তোর জননীরে আনি—
মাতা-পুত্রে সুখে বাস কর চিরদিন!

পূর্ণ। ক্ষম দাসে দেব,
দুরন্ত সংসার—তথা না পশিব আর,
তব পদ সার এ জীবনে,
যদি প্রভু, আশ্রিত এ সুতে
নাহি লও সাথে,
পশিয়া বিজনে, মুদিত নয়নে
মগ্ন রব শ্রীচরণধ্যানে,
অনাহারে দিব ছার প্রাণ বিসর্জ্জন

গোরক্ষ। শুন বৎস!
কঠিন এ সন্ন্যাস আশ্রম।
তুমি আজীবন যতনে লালিত,
এ কঠিন ব্রত কেমনে পালিবে বল?
আজীবন ক্ষীর সর নবনী ভোজন,
দারুণ আশ্রম, কভু অর্দ্ধাশন,
অনশনে যাবে কভু,
সপ্তাহ কাটিবে কভু বারিবিন্দুপানে।
শীত গ্রীষ্ম ভীষণ তাড়ন,
ঝঞ্ঝাবাত, ঘোরতর বারিবরিষণ
তরুসম সহিতে হইবে।

বিহীনসম্বল, শয্যা—ধরাতল,
বসন বল্কল,
আচ্ছাদন—বিভূতি কেবল,
কাঞ্চন-শরীরে বৎস, সহিবে কেমনে ?
যোগাভ্যাস বিজন কাননে,
ভীষণ গর্জ্জনে
ফিরে যথা দুরন্ত শ্বাপদ,
কোটী কোটী মশকদংশন—
মনোস্থির রবে কি তোমার ?
তাই বলি—এই পন্থা কর পরিহার,
মম বরে হবে তোর সুখের সংসার,
নরমাঝে নরশ্রেষ্ঠ হইবে সুধীর।
অস্ত্রবিদ্যা শাস্ত্রবিদ্যা দিব আমি তোরে,
আনন্দে হরিবি দিন দারাপুত্রসনে।
পূর্ণ। বিদ্যা, বুদ্ধি, মান, ধন, রাজ্যের শাসন,—
নাহি আকিঞ্চন;
নাহি নাহি, দারাপুত্রসাধ।
তুমি পিতা, তুমি ভ্রাতা, বিধাতা আমার,
তব সেবা ভিন্ন, অন্য নাহিক কামনা,
জীবনসর্ব্বস্ব তব শ্রীপদ-অম্বুজ।
এক দিন পশিয়া সংসারে—
বুঝিয়াছি অন্তরে অন্তরে,
সুখ, দুঃখসম হেয়,
সুখে দুঃখে সম টলে মন,
ভ্রান্ত নর হয় বিস্মরণ;
মঙ্গল আলয় সেই বিভু সনাতন,
জেনেছি—বুঝেছি দেব; করিয়াছি সার—
জগতে আরাধ্য গুরু, চরণ তোমার।
গোরক্ষ। তাপিত জননী তোর শত্রুর আগারে,
ভাব মনে রবে কি দশায়—
তোমাহারা পাগলিনীপারা,
অভাগিনী না জানি কেমনে হরে কাল !
পূর্ণ। কৃপাপরবশ হ'য়ে যেই যোগীবর,
পুত্রবর দিলেন মাতায়,
প্রভু, ক্ষমা কর—অজ্ঞান তনয়,
জ্ঞান হয় তুমি দেব, সেই মহাজন,
নহে, কেন প্রাণ মম বার বার বলে,
"চরণকমলে নে রে আশ্রয়, অধম"—
তব বাক্যে যদি তাঁর মতি নাহি টলে,
'ঈশ্বর মঙ্গলময়'—না হয় সংশয়,
যাবে দিন জননীর পরম সন্তোষে,
শান্তির আগার হবে হৃদয় তাঁহার;
কিন্তু, যদি টলে মন, জন্মায় সংশয়
কোন্ কাজে আসিবে এ অধম তনয় ?
বরঞ্চ দুঃখের ভার বৃদ্ধি তাঁর হবে,
গুরুবাক্য সার যার শান্তি সেই লভে।
গোরক্ষ। বিজনে সাধন বৎস, তুমি যোগীবর,
যোগীশ্বর শঙ্করের কৃপা তোর 'পরে;
যত অনুষ্ঠান, যোগ যাগ ধ্যান,
নিশ্চয়-আত্মিকা-বুদ্ধি লাভের কারণ;
সে নিশ্চিত জন্মেছে তোমার,
বাক্যে তব হয় ভ্রম দূর;
শিক্ষা দীক্ষা অতিক্রম করেছ সহজে।
শিবপদাম্বুজে চিত রহুক তোমার,
কর নির্জ্জনে আশ্রম
হর কাল, হর-আরাধনে।
পূর্ণ। গুরুদেব !
তুমি দিগম্বর—শশাঙ্কশেখর,
ব্রহ্মা, বিষ্ণু, তুমি সনাতন,
তুমি, জল স্থল অনিল অনল,
তুমি আদি অনাদি পুরুষ;
বাঞ্ছা মাত্র তব শ্রীচরণ।
তব সেবা করি আকিঞ্চন,
বঞ্চিত জনমাবধি জনকসেবায়—
নিত্য ঢালি' পুষ্পাঞ্জলি তব শ্রীচরণে—
সে বাসনা করিব পূরণ;
বিড়ম্বনা করো না হে, তনয়ে তোমার,
অধিকার দেহ, প্রভু, গুরুর সেবায়।
গোরক্ষ। শুন বৎস, আছে মম পণ,
সেবা যার করিব গ্রহণ—
ভাল মন্দ যবে যা বলিব,
তখনি সে করিবে পালন।

কহি যদি করিবারে কুৎসিৎ আচার,
না করি' বিচার,
তখনি সে করিবে স্বীকার;
এ নিয়মে যদি বৎস, ওঠে তোর মন,
সেবায় নিযুক্ত রহ আমার সদন।

পূর্ণ। বল দিও, গুরুদেব, ধরি শ্রীচরণ,
পারি যেন তব আজ্ঞা করিতে পালন।
নিজ বলে বলহীন দীন নরাধম,
কেবল ভরসা তুমি পতিতপাবন।

গোরক্ষ। দণ্ড ধর—ধর বাঘাম্বর,
ভস্ম-আচ্ছাদিত কর হেমকলেবর,
আজি হ'তে তব সেবা করিব গ্রহণ,
(জনৈক শিষ্যের প্রতি)
নবীন সন্ন্যাসী ল'য়ে করহ গমন;
সুন্দরার পুরে পাবে মম দরশন।

[ শিষ্যের সহিত পূর্ণচন্দ্রের প্রস্থান।

(সেবাদাসের প্রবেশ)

সেবাদাস, বিলম্ব তোমার কি কারণ?

সেবা। আসিয়াছি কিছু অগ্রে,—ছিলাম কুটীরে,
প্রভু, দেখা হ'ল দামোদর সনে।

গোরক্ষ। পশ্চাৎ শুনিব বিবরণ;
সে অতি দুর্জ্জন,
কদাচ না কর সঙ্গ তার;
বিপাকে ঠেকিবে, যদি বাক্যে কর হেলা।
পেয়েছ কি সাধু-দরশন—
ওই নবীন সন্ন্যাসী,
অন্ধকূপ হ'তে যারে করিলে উদ্ধার?

সেবা। রাজার নন্দন, ছিল সংসারমাঝারে,
সাধুত্তম কেমনে হইল সেই জন?

গোরক্ষ। সংশয় না কর বৎস, আমার বচন;
কিছু দিন রহ ওই মহাজনসনে,
বুঝিবে সকল বিবরণ।
বিনা দোষে নিক্ষিপ্ত হইল অন্ধকূপে;
তথাপি হৃদয়ে দৃঢ় রাখিলা বিশ্বাস,
'ঈশ্বর মঙ্গলময়—করুণাআলয়'!
বহু পুণ্যে হয় বৎস, হেন জ্ঞানোদয়;
হের—
কাঞ্চনকিরীটী ঊষা সমাগত প্রায়;
এস করি শিবগুণগান।

(শিষ্যগণের গীত)
ভৈঁরো—একতালা।

যোগাসনে মহাধ্যানে মগ্ন যোগীবর।
অনন্ত তুষারে যেন অনন্তশেখর॥
প্রলয় নীরব মাঝে, একাকী পুরুষরাজে,
ভয়ে অগ্নি ভস্ম সাজে, ঢাকে কলেবর।
শিশু শশী নাহি আর, অন্ধকার নিরাকার,
এক—নাহি দুই আর, প্রকৃতি নিথর।
কাল বদ্ধ বর্ত্তমানে, ব্যোমকেশ ব্যোম্ পানে,
নিত্য সত্য পূর্ণ জ্ঞানে পূর্ণ মহেশ্বর॥

[ সকলের প্রস্থান।

---

## তৃতীয় গর্ভাঙ্ক

অতিথিশালা

সুন্দরা ও সারী।

সারী। আহা, এমন সুন্দর রাজকুমার এল, কেন বিদায় ক'র্‌লে বল দেখি?

সুন্দরা। কি লো, তোর মনে ধ'রেছে না কি?

সারী। তা যাই বল ভাই—আমার খুব মনে ধ'রেছে!

সুন্দরা। তবে তুই কেন তারে নে না!

সারী। পদ্মের সাধ ত ভাই, আর ঘেঁটু ফুলে মিট্‌বে না;—আমি ত আর তোমার মতন মন ভুলাতে জানি নি।

সুন্দরা। আয়, তোরে শিখিয়ে দিই আয়। তুই যেন আমার নাগর প্রাণনাথ, তোমার চন্দ্রবয়ান দেখে আমার প্রাণ আন্‌চান্ করছে। দূর মড়া, কথা ক না,—হৃদয়েশ্বর! বচন সুধা দান কর, আমি তৃষিত চাতকিনী নবঘন-দরশনে বারি আশে এসেছি—প্রাণেশ্বর!—না ভাই, একলা হয় না, তুই অমনি বোবা হ'য়ে থাক্‌বি?

সারী। বলি তোমার রকম কি? সন্ন্যাসীর মাথা মুড়াও, আমার কি নাক-চুল কাট্‌বে না কি? মিন্সেগুলোর অপরাধ দেব কি,—তোমার কথা শুন্‌লে আমারই প্রাণ কেমন ক'রে ওঠে।

সুন্দরা। আ মরি! রসের নাগরী লো, আমি কি তোমার নাগর, যে প্রাণ শিউরে উঠ্‌ছে? ভাল ভাই—

সারী। ভাল ভাই, তোমার এ কি পরখ করা? সন্ন্যাসী কি সকলেই কামজয়ী হয়েছে? তোমার রূপ দেখ্‌লে স্বয়ং মদন মুগ্ধ হয়, সন্ন্যাসী সত্যি হোক, মিথ্যা হোক, তোমার এত পরখের দরকার কি ভাই?

সুন্দরা। পরখ্ কি? আমায় কি লোকের সঙ্গে কথা কইতে মানা করিস্?

সারী। মানা করি—কেন লোকের সর্ব্বনাশ কর? সে সন্ন্যাসীটে এখন' তোমায় ভুল্‌তে পারে নি, তোমার দেখা পাবে ব'লে বাড়ীর চারিদিকে দেখি বেড়াচ্ছে; তুমি জান না, তোমার কটাক্ষে মদনের ফুলশর।

সুন্দরা। মদন—মদন কি করে?—পঞ্চশর, ফুলধনু, তনু জর জর,—তুই যেমন, ও লোকের ন্যাকামো!

সারী। যখন ফাঁদে পড়বে, তখন টের পাবে।

সুন্দরা। ফাঁদে প'ড়ব বই কি—ফাঁদে পড়'ব না! প্রাণত' আমার না কার? যে আপনার প্রাণ না স্থির ক'র্‌তে পারে, তার গালে আমি ঠোনা মারি।

সারী। দেখিস্ লো, এক দিন আমিও মার্‌ব।

সুন্দরা। আচ্ছা, তখন ঠোনা মারিস্, এখন ত হাওয়ার মত ফুলে ফুলে বেড়িয়ে বেড়াই, কি লো-কি লো, গানটা কি লো?

(সুন্দরা ও সারীর গীত)

মিশ্র সিন্ধুড়া—কাশ্মিরী খেম্‌টা।

ধরা ত দেয় না হাওয়া, ফুলে ফুলে চ'লে যায়।
একলা খেলে একলা চলে, মন যেথা তার ধায়॥
হাওয়া কারুর কথা রাখে না, মন ছুটে ত একটু থাকে না,
ঊষার বরণ চাঁদের কিরণ গায়ে মাখে না;
এই ধীর জলে কমল দোলে, এই নাচে লহর-মালায়॥

সুন্দরা। বাঃ বিবিজান্! হ্যাঁরে, আজ্ যে অতিথ আস্‌ছে না?

সারী। যে তোমার নাম বেরিয়েছে, বলে—
ছেলে ধরার ভয় হ'য়েছে, ক'চ্চে লোকে কাণাকাণি।
ও পথে যেও না রে, ও সোনার যাদুমণি॥
ওলো ব'ল্‌তে না ব'ল্‌তে ওই দেখ্ লো—শীকার! ও কিলা, অবাক্ হ'য়ে কি দেখ্‌ছিস্? কি লো, তোর যে আর নিমিষ পড়ে না!

সুন্দরা। সারি—সারি, কে ও নবীন সন্ন্যাসী?

সারী। আ মর্ ভাণ কর্‌ছিস্ নাকি? আমার সঙ্গে আবার ভাণ কিসের লো? ওগো, আগে কাছে আসুক্, কথা শুনতে পাক্, তার পর বলিস্ এখন—চাঁদবদন, বিম্বাধর, চকোরনয়ন, তোর যে আর কি কি আছে—ছড়া কাটাস্ এখন।

সুন্দরা। সারি—সারি, এত দিনে আমার গর্ব্ব খর্ব্ব হ'ল; ঐ নবীন যোগী আমার প্রাণেশ্বর, আমি ওঁর দাসী; দেখ্—দেখ্, দাঁড়িয়েছে দেখ্; যোগীবর আপনার ধ্যানেই মগ্ন। সংসারদৃষ্টি শূন্য, আমি দেখেই পরাজয় স্বীকার ক'রেছি; সারি, আমার প্রাণপতির দর্শন পেয়েছি।

সারী। আগে তোমার রূপ দেখে অম্‌নি থাকে, তবে ব'লো; চোখ'চকি হ'লে আবার ভাব না বেরিয়ে পড়ে।

সুন্দরা। সারি, সারি, এ বন-বিহঙ্গ আমার ধরবার সাধ্য নাই; বোধ করি, পুরে প্রবেশ কর'বেন না।

নেপথ্যে।—কে আছ?—ভিক্ষা দাও।

সুন্দরা। আহা, বীণা-বিনিন্দিত ধ্বনি! সারি, এ দিকে ডাক্।

সারী। যোগীবর, এ দিকে আসুন।

নেপথ্যে।—আমি তরুতলবাসী,—পুরে প্রবেশ নিষেধ।

সুন্দরা। সারি, বল এ অতিথ-শালা।

সারী। এ অতিথ-শালা—কারুর বাসস্থান নয়।

(পূর্ণচন্দ্রের প্রবেশ)

পূর্ণ। একি সাধ্বী সুন্দরাদেবীর অতিথশালা?

সারী। হ্যাঁ।

পূর্ণ। কৃপা ক'রে দেবীকে ডেকে দিন, আমি তাঁর হস্তে ভিক্ষা ল'ব; নারীকুলে তিনি ধন্যা; গুরুদেব আমায় তাঁর হস্তে ভিক্ষা নিতে আদেশ দিয়েছেন; তিনি গোরক্ষনাথের কৃপাভাজন—আমি তাঁর চরণোদ্দেশে প্রণাম করি।

সুন্দরা। ছি! ছি! যোগীবর, করেন কি? দাসীর নাম সুন্দরা।

পূর্ণ। আপনি পুণ্যবতী; আপনার চরণকৃপায় আমি গুরুদেবের সেবা ক'র্‌ব—ভিক্ষা দিন।

[সুন্দরার ভিক্ষা প্রদান ও পূর্ণচন্দ্রের প্রস্থান।

সুন্দরা। দেখ্, সারি, সত্য মিথ্যা বোঝ্, যেমন এই

প্রস্তরখণ্ডের প্রতি দৃষ্টিপাত ক'র্‌লে না, তেমনি আমার প্রতিও দৃষ্টিপাত ক'র্‌লে না।

সারী। তাই ত! আর কিছু নয়, রোদে ঘুরে ঘুরে গাঁজা খেয়ে ভোম্ হ'য়ে আছে, অত ঠাওর করে নি।

সুন্দরা। না, সারি, তুমি বোঝ না; আমি যোগীর লক্ষণ পড়েছি—সে সমস্ত লক্ষণ এই নবীন সন্ন্যাসীতে বিরাজমান; উচ্চ ধ্যান, শূন্য-দৃষ্টি প্রকাশ ক'র্‌ছে—হৃদয়ে ঈশ্বরপদ বিরাজিত, তথায় আমার ন্যায় তৃণের স্থান নাই।

সারী। আ মরি! ঐ দেখ আবার আস্‌ছে।—

দারুণ রূপের ফাঁদে, রবিশশী প'ড়ে কাঁদে,
গতিহীন হয় সমীরণ।
উথলে সাগর জল, ঢ'লে প'ড়ে হিমাচল,
বাঁধা পড়ে আপনি মদন!
কি সন্ন্যাসী ঠাকুর, আবার ফিরে এলে যে?

( পূর্ণচন্দ্রের পুনঃ প্রবেশ )

পূর্ণ। দেখুন সুন্দরাদেবি, আমি সন্ন্যাসধর্ম্মের নিয়ম জানিনি,—আমি আপনার মণিমুক্তা গ্রহণ ক'রে গুরুদেবের নিকট অপরাধী হ'য়েছি; গুরুদেব ভোজ্যবস্তু ব্যতীত গ্রহণ করেন না। আপনার মণিকাঞ্চন গ্রহণ করুন—কৃপা ক'রে কিঞ্চিৎ ভোজ্য সামগ্রী আমায় দান করুন।

সুন্দরা। আপনার গুরুদেব কোথায় অবস্থিতি ক'র্‌ছেন?

পূর্ণ। তিনি অদূরে বটবৃক্ষমূলে বিশ্রাম ক'রছেন; কৃপা ক'রে আমায় ভোজ্য-সামগ্রী দিন—গুরুসেবার সময় অতীত হ'চ্চে।

সুন্দরা। আপনি কৃপা ক'রে আমার পুরে আসুন—যত ইচ্ছা ভোজ্য-সামগ্রী ল'য়ে যান।

পূর্ণ। দেবি, সন্ন্যাসীর পুরী প্রবেশ নিষেধ।

সুন্দরা। কৃপা ক'রে পদার্পণে পুরী পবিত্র করুন।

পূর্ণ। যথায় আপনার আবাস, সেই স্থানই পবিত্র; যোগীশ্বর গোরক্ষনাথ যখন আপনার নিকট ভিক্ষার্থে পাঠিয়েছেন, আপনি সামান্যা নন; কিন্তু, কৃপা ক'রে মার্জ্জনা করুন, পুরী প্রবেশে সন্ন্যাসব্রত ভঙ্গ হয়।

সুন্দরা। আমার পুরীর দ্বারে আসুন, আমি খাদ্যদ্রব্য ল'য়ে প্রভু গোরক্ষনাথ-দর্শনে যাব।

পূর্ণ। আপনি অতি পুণ্যবতী, প্রভুর দর্শনে আপনার মনস্কামনা পূর্ণ হবে।

সুন্দরা। যোগীবর, সত্য কি মনস্কামনা পূর্ণ হবে? দেখ'—মিথ্যা আশ্বাস দিও না।

পূর্ণ। দেবি, উঠুন; আমি প্রভুর দাসানুদাস—আমায় এত বিনয় কেন? আপনি ঈশ্বর-দর্শনে যাবেন, আপনার অবশ্যই শান্তিলাভ হবে।

সুন্দরা। আমি শান্তি চাই নি, স্বর্গ চাই নি, মোক্ষ চাই নি, হে নবীন সন্ন্যাসি, বল, আমি যা প্রার্থী, তা পাব?

পূর্ণ। কল্পতরুপদে যা যাচিঞা ক'র্‌বেন, তাই পাবেন।

সুন্দরা। প্রভু গোরক্ষনাথ, দেখো যেন তোমার শিষ্যের বাক্য মিথ্যা না হয়।

[ সকলের প্রস্থান।

---

## চতুর্থ গর্ভাঙ্ক

অরণ্য

গোরক্ষনাথ ও শিষ্যগণ।

গোরক্ষ। শুন শিষ্যগণ,
প্রত্যক্ষ দেখিবে কিবা পরীক্ষা কঠিন;
সুন্দরা সুন্দরী—
বিধাতার নির্জ্জনে গঠন;
কলেবরে ঋতুরাজ যেন বিরাজিত;
মদন ধরিয়া ধনু নয়নে প্রহরী;
হেরি' কেশদাম
অভিমানে ঝরে কাদম্বিনী;
বরণ-প্রভাবে চঞ্চলা দামিনী;
সহ সহচরী নিতম্বে প্রহরী রতি;
নেহার অদূরে কিবা বিধাতার ফাঁদ—
মনে মনে বুঝ এবে যত শক্তি যা'র!

( সুন্দরা, সারী ও পূর্ণচন্দ্রের প্রবেশ )

সুন্দরা। ধর প্রভু, অধিনীর উপহার;
ওহে যোগীবর, ওহে বাঘাম্বর,
ত্রিপুরারি নরকলেবরে,
আমি অভাগিনী, স্তুতি নাহি জানি,

নিজগুণে কৃপা কর করুণানিদান ;
পূজা ধর আশুতোষ জটাধারি !
কর দয়া,—কিঙ্করী তোমার।

গোরক্ষ। বিনয় বচনে তুষ্ট হয়েছি কল্যাণি!
হোক তব অভীষ্ট পূরণ—
চাহ বর, সুকেশিনি, যে বা তব মন,
যাহা চাহ মম বরে হবে সংপূরণ।

সুন্দরা। কিবা নাহি জান, প্রভু, অন্তর্য্যামী তুমি ;
সরমে জড়িত জিহ্বা, বচন না সরে,
বুঝ মর্ম্ম হে মনোজ্ঞ, বিভূতিভূষণ,
বড় আশে ল'য়েছি হে চরণে শরণ।
ধর্ম্ম অর্থ কাম মোক্ষ কিছু নাহি চাই,
মনোমত ভিক্ষা দেহ দাসীরে, গোঁসাই,
অবলায় রাখ পায় ঘুচাও বিষাদ—
দেহ হৃদয়ের চাঁদ—পূর্ণ কর সাধ ;
অভিলাষী দাসী—তব নবীন সন্ন্যাসী—
মম প্রাণেশ্বর, আমি পদে চিরদাসী।

গোরক্ষ। দিলাম তোমারে, তব যেবা অভিলাষ ;
ল'য়ে যাও সন্ন্যাসীরে,
যাও যোগী, বামার সহিত—
অঙ্গীকার রক্ষা কর মোর।

পূর্ণ। যেন রহে পদে মতি, নাহি জন্মে ভ্রম।

সুন্দরা। কল্পতরুপদে মম পূর্ণ মনস্কাম।

পূর্ণ। অমৃত ত্যজিলি হায়, বিধি তোরে বাম!

[ সুন্দরা, সারী ও পূর্ণচন্দ্রের প্রস্থান।

সেবা। প্রভু, একি লীলা তব ?
পাপ-ইচ্ছা পুরাইতে চাহিল পাপিনী।
অর্পিলেন নবীন যোগীরে তার করে ?

গোরক্ষ। পরীক্ষায় হয় পার, সেই শ্রেষ্ঠ যোগী,
যার অঙ্গে নাহি বিন্ধে অঙ্গনা-নয়ন,
কাঞ্চনে না টলে যার মন ;
সুযোগে আসক্তি যারে টলাইতে নারে,
সেই নরোত্তম ;
তার সাজে সন্ন্যাস-আশ্রম ;
হেন সাধু লভিলে জনম,
পবিত্র এ বসুমতী ;
পরীক্ষা করিয়া লব ভক্তেরে আমার।

শিষ্যগণের গীত

মধুমাধব—চৌতাল।

ঘোর গভীর বিষাণ বাজে,
বিভূতি-ছাদিত ধূর্জ্জটি সাজে।
জ্বালা উজ্জ্বল, ভাল বিভাসিত,
ভুজঙ্গমালা, গলে বিলম্বিত ;
ভৈরব সঙ্গীত, ভূধর বিকম্পিত,
সংবিদা ঢল ঢল, ত্রিনয়ন-উৎপল,
ডমরু ডিমিডিমি জলধর গাজে!

গোরক্ষ। চল, মম কার্য্য পূর্ণ হয়েছে নগরে,
চলহ সত্বর পূজা করি দিগম্বরে।

[ সকলের প্রস্থান।

---

# চতুর্থ অঙ্ক

—:০:—

## প্রথম গর্ভাঙ্ক

রাজপথ

সারী ও সেবাদাস।

সেবা। বল কি? তুমি যে আমায় আশ্চর্য্য ক'র্লে! সুন্দরাকে দেখ্‌লে মহাদেবের ধ্যান ভঙ্গ হয়, আমরা ত যোগী! দৃষ্টিমাত্র আমাদের মনও বিচলিত হ'য়েছিল ; গোরক্ষনাথের কি হ'য়েছিল জানিনি, অন্য সকলে মুগ্ধ হ'য়ে চেয়ে রইল।

সারী। কিন্তু, এ যোগীরাজের নিকট মদনের গর্ব্ব খর্ব্ব, নারীর দর্প এঁর নিকট চলে না।

সেবা। আমি যে তোমায় বলেছিলুম, উত্তম উত্তম আহার দিও—

সারী। তা কৈ, তিনি গ্রহণ করেন কৈ? কোন দিন অনশন, কোন দিন একটী ফল আহার।

সেবা। শিব-পূজা ত নিত্য করে, তোমায় যে ব'লে দিলেম, শিবের ভোগে নানাবিধ সামগ্রী দিও।

সারী। তা ক'রে দেখেছি; প্রসাদ কণিকামাত্র ধারণ করেন, বাকী অতিথ-ফকিরদের দেন।

সেবা। অতিথ-ফকির কাছে আস্‌তে দাও কেন? তা' হ'লে প্রসাদ ফেল্‌তে পার্‌বে না।

সারী। কেউ না থাক্‌লে হোমকুণ্ডে ভস্ম ক'রে ফেলে; আপনি যদি অবলার প্রতি কৃপা ক'রেছেন—কোনরূপ উপায় করুন; আমার সখীর পূর্ণচন্দ্রের ন্যায় কান্তি—দিন দিন কলায় কলায় ক্ষয় হ'চ্ছে; অধরে সে রাগ নাই, নয়নে সে জ্যোতিঃ নাই! এ দারুণ মনোভঙ্গে যে প্রাণ থাকে, এমন আমি বুঝি না; আহা! ঘোর বরিষায় সে বসন্তকোকিল নীরব; নয়ন-নীরদে ঘন বরিষণ; নিশ্বাস—প্রলয় পবন; 'আহা, উহু'—কঠোর বজ্রের নাদ! কৃপা ক'রে এ দুর্দ্দিন দূর করুন। ঠাকুর, এ যন্ত্রণা আর দেখা যায় না, আপনি যা চ'ান. আপনাকে তাই দেব।

সেবা। আমি কিছুই চাই না; সুন্দরা সুখী হউক্—এই আমার অভিলাষ।

সারী। ঠাকুর, সে দারুণ সন্ন্যাসী; বুঝি সুন্দরার সুখ এ জন্মের মতন বিদায় নিয়েছে।

সেবা। উপায় আছে।

সারী। ঠাকুর, যদি উপায় করেন—কিনে রাখেন।

সেবা। তুমি স্ত্রীলোক; তোমায় ভয় হয়—পাছে প্রকাশ কর।

সারী। ঠাকুর, আমি শিবের মাথায় হাত দিয়ে ব'ল্‌তে পারি, আমি কখন' প্রকাশ ক'র্‌ব না।

সেবা। তোমাদের উপকারের জন্য আমি এত ক'চ্ছি—যদি প্রকাশ কর, তা হলে আমায় গুরু তাড়িয়ে দেবেন, লোকে ভণ্ড ব'ল্‌বে। কোন সন্ন্যাসীর সঙ্গেতে স্থান পাব না; যা তোমায় দেব, তা সন্ন্যাসীর স্পর্শ ক'র্‌তে নাই; সুধু তোমার বিনয়ে তোমায় আমি দিচ্ছি; দেখ' প্রকাশ ক'রো না।

সারী। ঠাকুর, প্রাণ থাক্‌তে নয়।

সেবা। শেষ উপায় এই। (দ্রব্য দেখান) কোন সুযোগে যদি সন্ন্যাসীকে এই দ্রব্য খাওয়াতে পার, তা হ'লে তৎক্ষণাৎ তোমার সখীর পদে দাস হবে; এর নাম সুরা।

সারী। ঠাকুর! এতে ত প্রাণের আশঙ্কা নাই?

সেবা। না।

সারী। এ খাওয়ালে কি হবে?

সেবা। কর পান, দ্রব্য-গুণ হবে অবগত;
অপার মহিমা, সুরা পাপসহচরী;
উন্মাদ করিতে ধরা ধাতার সৃজন।
ব্রহ্মা বুঝি সুরার সেবায়
মুগ্ধমতি—হেরে তনয়ায়,
দুহিতায় দিল ধাতা প্রেম-আলিঙ্গন;
পুরন্দর, শশধর, গুরুপত্নী হরে;
শঙ্কর কোঁচের নারী রত!
সুরার সেবায়—
লোক-ধর্ম্ম তখনি পলায়,
হয় ভূপতি ভিখারী,
অতি শান্ত নর—হত্যাকারী,
বীর ধীর,—ত্যজি' তরবারি,
দাসত্ব-শৃঙ্খল পরে;
বিদ্যাবান্ হয় জ্ঞানহীন,
শিশু সম আচারে প্রবীণ,
জিতেন্দ্রিয়, নারীর ইঙ্গিতে ফিরে,
যোগী যোগ ত্যজে কুক্কুরীতে ভজে,
ধরে নর পশুর প্রকৃতি!
মদিরা-মহিমা তুমি জান না—জান না,
লও সুরা, যাও ত্বরা, পুরিবে বাসনা।

সারী। এ যদি বিফল হয়?

সেবা। "ন হরিঃ শঙ্করো ব্রহ্মা।" তা হ'লে আর উপায় নাই।

সারী। দেখি, ঠাকুর, কি হয়।

[ সারীর প্রস্থান।

( দামোদরের প্রবেশ )

দামো। (স্বগত) বলি, সেই বেটীর সেই বেটী না! সেবাদাসের সঙ্গে কি ক'র্‌লে? আহা—আহা, শুন্‌তে পেলেম না! (প্রকাশ্যে) বলি, সেবাদাস যে, শোন না শোন না।

সেবা। না, পথ ছাড়।

দামো। বলি, অত রাগ কেন? একটা কথাই শোন না। সেকেলে আলাপ, তাই জিজ্ঞাসা কর্‌ছি—কেমন আছ?' বলি, আমার মুখ দেখ্‌লে আর তোমার জাত যাবে না! তুমিও তোমার গুরুদেবের কথা তুলো না, আমিও তাঁর কথা কইব না, অন্য দু' একটা কথা কই এস না। দেখ, তোম্‌রা ভাই কুরুট, আমাদের সাদা প্রাণ,—যার সঙ্গে একবার আলাপ হ'ল, তারে না দেখ্‌লে প্রাণটা কেমন করে।

সেবা। (স্বগত) ভাল, দামোদরকে জিজ্ঞাসা করি—ও কেন চলে এল?

দামো। বলি, ভাব্‌ছ কি—ওই ছুঁড়ীটের, না এই ছুঁড়ীটের রূপের কথা?

সেবা। আচ্ছা দামোদর, তোমায় একটা কথা জিজ্ঞাসা করি, তুমি গুরুর কাছ থেকে চলে এলে কেন?

দামো। কাজ কি ভাই ও কথায়? তুমি ব্যাজার হ'য়ে দৌড় মার্‌বে, তা'র চেয়ে অন্য কথা কও।

সেবা। না, তুমি বল না আমি শুন'ব—আমার যেন কেমন কেমন ঠেক্‌ছে; আর যা থাকুক বা না থাকুক, ওঁর পক্ষপাত আছে।

দামো। বলি, কোন্‌টা নাই বল দেখি? ছেলেটা আছে, বলা আছে মানস-পুত্র; লোককে কৃপা ক'রে ক্ষীর সর নবনী ভোজন টুকু আছে; কৃপা ক'রে শিষ্যদের দিয়ে পা-টা টেপান গুলি আছে!

সেবা। সে তুমি মিছা ব'ল্‌ছ; উনি ত আর বলেন না; শিষ্যেরা পদসেবা ক'র্‌তে চায়, তাই।

দামো। আমিও ত বল্‌ছি, যে কৃপা ক'রে গা-টা টেপান আছে; বলি, নাই কোন্‌টা—আমায় দেখাও!

সেবা। ভাল, তুমি চলে এলে কেন?

দামো। বলি, তুমি চলি চলি ক'র্‌ছ কেন?

সেবা। আমি চলি চলি করি নি; আমার মনে একটা সন্দেহ হ'য়েছে।

দামো। আরে, ছি! ছি! গুরুদেবের প্রতি সংশয়! ও লীলা, ও ত আর তুমি আমি নয়, ও লীলা, লীলা।

সেবা। তা ওঁর পক্ষপাত টুকু আছে।

দামো। তা আছে, আমায় কাটই আর মারই।

সেবা। দেখ, একটা রাজার ছেলে, তাকে পাতকুওয় ফেলে দিয়েছিল—

দামো। হাঁ, হাঁ, হাঁ, শ্যালকোটের রাজার ছেলেকে ফেলে দিয়েছিল বটে, আমি শুনেছি।

সেবা। শুনেছ? আচ্ছা, তোমার কি বোধ হয়, সংমাকে কি কিছু বলেছিল?

দামো। তোমার বুদ্ধির দৌড়টা আগে শুনি।

সেবা। আমি মনে ভাবি,—একছেলে, রাজা কি না বিচার করেই পাতকোয় ফেলে দিলে?

দামো। এই বোঝ, পথে এস।

সেবা। দেখ, ভাই, সেই ব্যাটাকে পাত্‌কো থেকে তোলা গেল, তিনি হ'লেন সাধূত্তম, প্রভুর মানস-পুত্র! আর আমরা এতদিন জটা রাখ্‌লেম, ভেস্তে গেলেম! তাঁর মণি-কাঞ্চন ছোঁওয়ায় নিষেধ নাই, তাঁর গৃহস্থের বাড়ী যাওয়ায় নিষেধ নাই, তাঁর মেয়ে মানুষের সহবাসেও নিষেধ নাই; আর আমাদের তরুতল—বাস, কাঞ্চন—লোষ্ট্রবৎ, পরদার—মাতৃবৎ!

দামো। বলি, মানস-পুত্র ত? ওঁর ও লীলা, ওঁর ও লীলা!

সেবা। দেখ ভাই, আমার সকল সহ্য হয়, কিন্তু, সে কাল্‌কের ছোঁড়া—তার যে সেবা ক'র্‌ব—তা ভাই পার্‌ব না।

দামো। আমার কাছে অত হাত-পা নাড়া কেন? আমি কি তোমায় মাথার দিব্যি দিচ্ছি 'সেবা কর, কর, কর'?

সেবা। দেখি আর দিন কতক।

দামো। দেখ; তা'র পর যখন তোমার সমাধি হবে, নিশ্চিন্ত হইও; আমি তোমায় এক কথায় ব'লে দিই, আর ওর ঠেঁয়ে কিছু নাই; যে কয়টা আসন ছিল, মেরে দেওয়া গিয়েছে। মিছে কেন তল্‌বি বওয়া? তেমন একজন গুরু পাওয়া যায় ত দিনকতক শিষ্য হওয়া যাবে। যেমন পুষ্প হ'তে পুষ্পান্তরে ভ্রমর যায়, তেমনি একজন গুরু হ'তে অপর গুরুতে শিষ্য যেতে পারে।

সেবা। না, না, যখন এত দিন আছি—তখন একটা শেষ না করে ছাড়ছিনি।

দামো। হাঁ, যখন ডুবেছ, তখন পাতাল দেখে ছেড়;

আমি বুঝেছি—শেষ করে, না শেষ হ'য়ে ছাড়ছ; ও ছুঁড়ীটের সঙ্গে কি কথা ক'চ্ছিলে ?

সেবা। কোন্ ছুঁড়ী ?

দামো। বলি ঐ যে, যার সঙ্গে ফুশ্ ফুশ্ ক'র্‌ছিলে, বল না ?—আমি কি আর কেড়ে নিচ্ছি !'

সেবা। ঐ যার সঙ্গে কথা কচ্ছিলুম ? ও এক মাগী; (স্বগত) সুরা দিয়েছি, দেখেছে কি ? ব্যাটা ভারি গুলো, ব'লে বেড়াবে—আমার ভারি নিন্দা হবে।

দামো। বলি ভাবছ কেন, আমাদের সে কেলে আলাপ্ বল না ? আমি কি আর কারুকে বলতে যাচ্ছি !

সেবা। তুমিও যেমন, ও আবার কে ? ওকে কি আর আমি চিনি ? আমি চল্লেম ভাই, গুরুর সেবার সময় উপস্থিত।

[ প্রস্থান।

দামো। ঠিক ঠাক; যা ভেবেছি তাই; শালা, গুরুর সেবা ? আমি খপর রাখি নি ? গোরক্ষনাথ হেথা নাই, তাকি আমি জানি নি ? শালা ঐ সখীবেটীকে হাত করেছে। ওহো, শুনেছিলেম সুন্দরা গোরক্ষনাথের কোন্ চেলার পিরীতে পড়েছে—সে এই ব্যাটা; খুব যণ্ডাষুণ্ডি আছে না; আমার ঠেঁয়ে সন্ধান পেয়ে শালা অষুধ করেছে। শুনেছি, কুকুরের মতন পেছনে পেছনে ছুটেছিল। অষুধ করেছে বৈকি। দেখি, যদি ঠিক ঠাক হয় ত ঐ শালাকে খুন; তবেই আমার প্রাণ ঠাণ্ডা হয়। বেটী প্রাণের জ্বালায় যখন ছট্ ফট্ ক'রে কাঁদ্‌বে, আমি সাম্‌নে দাঁড়িয়ে হাস্‌ব, তবে মনের জ্বালা মিট্‌বে! থাক্ বেটী! বাবা, দশদিন চোরের, এক দিন সাধের !

[ প্রস্থান।

---

## দ্বিতীয় গর্ভাঙ্ক

সুন্দরার বাটী

সুন্দরা ও সারী।

সারী। তুমি কোথা গিয়েছিলে ?

সুন্দরা। শিবের মন্দির মার্জ্জনা ক'র্‌তে।

সারী। কেন, একি সখ ? দশজন ব্রাহ্মণপত্নী ঐ কাজে রয়েছে।

সুন্দরা। যোগীবরে সমর্পণ করেছি জীবন;
শুন, সখি, নহি আর রাণী,
আমি হ'য়েছি যোগিনী;
নাহি অন্য জন—
একমাত্র আমি তাঁর দাসী—
কে করিবে পূজা আয়োজন,
মন্দির মার্জ্জন, কুসুম-চয়ন,
আসন-প্রস্তুত মম ভার।

সারী। আহা!
কেন, সখি, হ'লি পাগলিনী ?
মরি, উন্মাদিনী, বিষাদ মগনা,
দিবানিশি রোদন করেছ সার !
মরি, মরি, চাঁদ-মুখ মলিন নেহারি,
কিসে ধৈর্য্য ধরি ?—
কিঙ্করী লো তোমার সজনি।
আহা! বিধি এত তোর লিখেছিল ভালে ?
এল কত জন সুন্দর, সুধীর
রাজপুত্র; পদে ধরি' করিল রোদন;
ছি! ছি! একি বিধি-বিড়ম্বন—
মজিলি পাষাণ-প্রাণ যোগীর প্রণয়ে!
না জানি, এ কেমন নির্দ্দয়,
বুঝি বিধি প্রস্তরে গঠিল;
নহে, কেমনে সে সহে,
কেমনে নেহারে,
দিন দিন বিমলিনী বিকচ নলিনী ?

সুন্দরা। সখি, সন্ন্যাসীর নাহি দোষ;
যবে মম প্রণয়-আশায়,
ধরি' পায়, রাজপুত্র করিত রোদন
বিনয়বচনে ঘৃণা হ'ত মনে;
ভাবিতাম—একি হীন প্রাণ!
হায়! তখন না জানি—
মদনের দারুণ শাসন!
ফুলধনু প্রতিফল দিতেছে আমায়,
নাহিক উপায়;
এ জীবন রোদনে কাটাব;
দি'ছি স্থান যোগীবরে হৃদয়-আগারে,

তিনি মম স্বামী,
বঞ্চিব দিবস যামি তাঁর ধ্যানে আমি।
সারী। শুন সখি, আছে এক উপায় ইহার।
আমি—
তোর তরে বিকল অন্তরে
দেবালয়ে রয়েছি দাঁড়ায়ে,
অকস্মাৎ আসে তথা সন্ন্যাসী জনেক ;
শুনিয়া বৃত্তান্ত যত, সেই উদাসীন,
দ্রবিবারে যোগীর হৃদয়,
নানা মত কহিল উপায় ;
গোপনে করিনু সে সকল,
কিন্তু যত্ন হইল বিফল ;
পুনঃ আজি দেখা মম সন্ন্যাসীর সনে।
সুন্দরা। কে সে সন্ন্যাসী ?
সারী। পরিচয় নাহি দিল ; কিন্তু, লয় মন,—
গোরক্ষনাথের কাছে করেছি দর্শন।
সুন্দরা। অবশ্য এ ভণ্ডযোগী, কোন মূঢ় জন ;
নহে, কেন যোগভঙ্গ তার আকিঞ্চন ?
সারী। না, না, তব দুঃখে দুঃখী হইল শুনিয়া কাহিনী।
সুন্দরা। কি হইল, কহ মোরে সবিশেষ বাণী।
সারী। দিল মোরে এই দ্রব্য সেই জটাধারী,
যাহে পুরুষের মন মুগ্ধ করে নারী ;
মদিরা ইহার নাম।
সুন্দরা। দূরে করহ নিক্ষেপ ;
ভেবেছ কি মনে,
পশু সনে করিয়াছি প্রণয়বাসনা ?
চাহি প্রাণে প্রাণ-বিনিময় !
নহে পশুক্রিয়া ;
ভাব কি, সজনি, মেষসম পতি করি সাধ ?
ডোরে বাঁধা রবে, পাছে পাছে যাবে,
ফ্যাল্ ফ্যাল্ মুখ পানে চাবে—
থাকিলে সে সাধ, পূর্ণ হ'ত এত দিনে।
আসি' কত জন পরিত বন্ধন ;
নহে পত্নী, হতেম ঈশ্বরী।
আমি স্বামী, তারা হ'ত নারী !
ছি ! ছি ! নারী হ'য়ে জান না নারীর প্রাণ ?
রমণীর সাধ—
মনে মনে, হৃদয়-আসনে,
সযতনে রাখিতে পতিরে ;
হৃদয়-ঈশ্বর—
নিরন্তর তাঁর পদসেবা।
উচ্চ আশ নারী রাখে কিবা ?
বারনারী যত্ন করি' চাহে প্রেমদাস।
যোগীবর আমার ঈশ্বর,
অভিলাষী তাঁহার চরণ।
চল, বুঝি হ'ল তাঁ'র পূজার সময়,
গঙ্গাজল বিল্বদল যোগাবে কিঙ্করী।

[ উভয়ের প্রস্থান।

---

## তৃতীয় গর্ভাঙ্ক

দেবালয়

পূর্ণচন্দ্র আসীন।

পূর্ণ। হে গোরক্ষনাথ ! যদি সাক্ষাৎ-পূজায় দাসকে বঞ্চিত করলেন—লিঙ্গশরীরে আবির্ভাব হ'য়ে আমার পূজা গ্রহণ করুন ; দিগম্বর, দাসকে বঞ্চিত ক'র্বেন না।

নম নম শশাঙ্কশেখর, নম বাঘাম্বর,
নম নম বৃষভবাহন।
নম গঙ্গাধর, নমস্তে শঙ্কর,
নম নম বিভূতিভূষণ।
শিব, শম্ভু, হর, নম যোগীশ্বর,
নম নম মদন-শাসন।
রজত ভূধর, জগত-ঈশ্বর,
ফণী ভূষা শবাসন॥
নমামি ঈশান, বাদন বিষাণ,
নীলকণ্ঠ নম নম।
অতি দীন দাস, পদে তব আশ,
দেখ' নাহি জন্মে ভ্রম॥

( সুন্দরার প্রবেশ )

ক্ষমা কর পূজার সময়।
সুন্দরা। বিল্বদল গঙ্গাজল আনিয়াছে দাসী।

পূর্ণ। আহা, অতীব সুন্দর মালা!
কেন রাথ? দেহ মোরে পূজা করি হরে।
সুন্দরা। এক ভিক্ষা রাথ, যোগীবর!
যতনে কুসুম তুলি' গেঁথেছি এ হার,
ধর উপহার, পর গলে,
তৃপ্ত কর তৃষিত নয়ন।
পূর্ণ। জান না, জান না,
কি শোভা পাইবে হার শঙ্করের গলে।
মাংস-পিণ্ডোপরে
ফুলহারে কি শোভা হেরিবে?
শবোপরে ফুলের কি শোভা?
করে যারে পবন ব্যজন,
যাঁর তরে ভাতিছে তপন,
বনরাজী ধরে ফুল যাঁর পূজা হেতু,
যাঁর নাম ভবার্ণব-সেতু,
সেই অস্থিমালাগলে দেহ ফুলমালা;
না রহিবে বাসনা-জঞ্জাল,
নির্ম্মল অন্তরে
ফুলহারে হের দিগম্বরে।
(মহাদেবকে ফুলহার দেওন)
সুন্দরা। দেব, তুমি মম স্বামী,
দিগম্বরে নাহি জানি আমি,
তুমি পতি প্রাণেশ্বর মম;
ঠেল পায়, ক্ষতি নাহি তায়,
তব পদে রহিব কিঙ্করী।
মরিব তোমার নাম স্মরি,
ধ্যান, জ্ঞান, মন, প্রাণ জীবনে জীবন,
এক মাত্র তুমি প্রভু! দাসীর ঈশ্বর।
পূর্ণ। সত্য যদি মনে মনে কিঙ্করী আমার,
ভিখারীর সনে যদি না কর কপট,
কেন তবে মজাইতে করেছ বাসনা?
বড় সাধে গুরুপদে সঁপেছি জীবন,
এ জীবনে গুরুদেব সর্ব্বস্ব আমার,
সেবায় তাঁহার কেন করেছ বঞ্চিত?
শুন সতি! সহধর্ম্মিণীর এই রীতি—
প্রাণপণে বাঞ্ছা করে পতির উন্নতি;
যোগভ্রষ্ট কেন মোরে করিবারে চাও?
বিদায় মাগি হে, ভিখারীরে ভিক্ষা দাও।
সুন্দরা। চাঁদমুখে পত্নী ব'লে ডাক একবার—
জনম সফল, প্রভু, করহ আমার।
পূর্ণ। আমি যোগী, সংসার-বিরাগী,
ত্যজিয়াছি কামিনী-কাঞ্চন;
পেয়েছি গুরুর ঠাঁই নূতন জীবন,
গুরু বিনা এ সংসারে অন্য কেহ নাই,
পিতা, মাতা, ভ্রাতা, দারা, গুরু, বন্ধু, ভাই,
শুন সুলোচনা,
বুঝ না, বুঝ না, ইন্দ্রিয়-ছলনা—
অলীক সম্বন্ধ তুমি আন কি কারণ?
দৈহিক রমণ ইন্দ্রিয়ের দাসত্ব কেবল,
আত্মায় আত্মায় আত্মিক-রমণ!
সে রমণ না হয় ভঞ্জন,
গুরুপদে একত্রে মিলন,
আনন্দের লীলা অবিরাম;
সঁপ মন শঙ্কর-চরণে,
এক আত্মা হ'ব দুই জনে;
চিরদিন রবে,
সে মিলনে বিচ্ছেদ না হবে;
করহ আত্মায় মন লয়,
ভৌতিক সম্বন্ধ যত করি পরিহার—
হেরিবে পুরুষ সনে প্রকৃতি-বিহার;
এক জ্ঞানে বহুজ্ঞান ঘুচিবে তোমার,
নর নারী ভেদ জ্ঞান রহিবে না আর।
সুন্দরা। প্রভু,
জন্ম-জন্মান্তরে রহে যেন ভেদজ্ঞান;
যেন অনন্ত অনন্তকালে
রহি তব পদতলে,
পতি-ভাবে চিরদিন করি তব পূজা;
দাসী জ্ঞানহীনা—
নাহি জ্ঞান-অর্জ্জন কামনা;
পতিপদ করিয়াছি সার,
ইহা হ'তে উচ্চ আশা নাহি কিছু আর;—
জন্মে জন্মে হই যেন কিঙ্করী তোমার।

যাও হে নির্দ্দয়! যদি যাইতে বাসনা,
তব পথে কণ্টক হব না ;
যাও—
যথা থাক সুখে থাক নাহি করি মানা ;
কিঙ্করীরে যদি কভু পড়ে তব মনে,
জেনো সে তোমার দাসী জীবনে-মরণে।

পূর্ণ। ধর ধর সুলোচনে, শিবের প্রসাদ,
হউক ঈশ্বরে মতি, করি আশীর্ব্বাদ।

সুন্দরা। ঈশ্বর না চাই, তোমা বিনা নাহি সাধ,
নমস্কার যোগি, ক্ষমা কর অপরাধ।

পূর্ণ। শিব, শিব, শিব, গুরু, গোরক্ষনাথ!

[ প্রস্থান।

সুন্দরা। আর কেন এ শ্মশানে?
শিরে হ'ল বজ্রাঘাত।—

[ প্রস্থান।

---

## চতুর্থ গর্ভাঙ্ক

সারীর কক্ষ

সারী ও সেবাদাস।

সারী। আপনি আবার কেন?

সেবা। দেখ, সুন্দরা বারণ করুক, তুমি কোন মতে সরবতের সঙ্গে মদিরা দাও।

সারী। তুমি দূর হও; তুমি পাপে মতি আমায় কেন দাও? যদি সুন্দরা দেখে, তোমার জীবন সংশয় হবে; তুমি ভ্রষ্ট যোগী; যাও।

সেবা। তোমার পায় ধরি, তুমি ঐ কথা প্রকাশ ক'রো না।

সারী। যা ভীরু, তোর ন্যায় আমি অধম-আত্মা নই; তুই চণ্ডাল, জটার কেন অবমাননা ক'রেছিস্?

সেবা। দেখ, আমার সর্ব্বনাশ হবে, তোমাদের উপকারের জন্য আমি ক'রেছিলুম।

সারী। যা, মূঢ়, তোর শঙ্কা নাই।

সেবা। দেখ', দেখ', ব'লো না।

[ প্রস্থান।

সারী। একি, সখীর একি মুখের ভাব!

( সুন্দরার প্রবেশ )

সখি—সখি, একি? তোমার মুখ দেখে আমার প্রাণ শুকিয়ে যাচ্ছে!

সুন্দরা। সারি, তোর কাছে আমি বিদায় নিতে এসেছি; প্রাণনাথ চ'লে গেছেন—এ শ্মশানপুরে আর আমি থাক্‌ব না।

সারী। সখি, সখি, কি বল? সখি, তোমা বই আর আমি জানি না। আমায় কেন বজ্রাঘাত কর? রাণি, প্রাণসখি, স্থির হও।

সুন্দরা। স্থির হও, ধৈর্য্য ধর, শুনহ বচন,—
শূন্য—শূন্য—শূন্য এ জীবন ;
শূন্য পুরী, শূন্য এ সংসার,
প্রাণনাথ গিয়াছে আমার ;
গৃহ-বাস আর কা'র তরে?
যাই, সখি, হাস্য মুখে দাও লো বিদায়।

সারী। কোথা যাবে?
আমি দাসী সহচরী, আমার কি হবে?
তুমি রাণী, ঠাকুরাণী মম,—
তোমা ছেড়ে রহিব কেমনে?
এ সংসারে—
কেহ আর নাহি তোমা বিনা।

সুন্দরা। এ নগরে আজি হ'তে তুমি হবে রাণী ;
বলেছি মন্ত্রীরে তোরে রাখিবে আদরে,
সিংহাসনে তুমি ঠাকুরাণী ;
পূজে হর, নিও মনোমত বর ;
মনোমত পতি ল'য়ে রাজ্য কর' সখি ;
সুখে থেক, মনে রেখ'—অভাগী সুন্দরা ;—
যাই, ভাই, পুরী মম জ্ঞান হয় কারা।

সারী। কোথা যাবে?
হায়! একা নারী কোথা যাবে?

সুন্দরা। যাব মম পতির আলয়ে ;
এ জীবনে পতিসেবা ভাগ্যে মম নাই,
তাই যাই শাশুড়ীর চরণ সেবিতে ;
আহা দুখিনী জননী,

হারা হ'য়ে অঞ্চলের মণি,
কাঙ্গালিনী, অন্ধ কেঁদে কেঁদে!
তাহে অরিপুরে কেহ নাহি তাঁর;
একাকিনী হাহাকার করে পাগলিনী,
পুত্রবধূ আমি তাঁর নন্দিনী সমান,
দুখিনীর করিব শুশ্রূষা;
দুই জনে রোদনে করিব দিনপাত—
দুখিনী, থাকিব সদা দুখিনীর সাথে।

সারী। এ কি কহ রাণি!
আছে সেই চামার-নন্দিনী,
জ্যেষ্ঠরাণী-দরশন কেমনে পাইবে?

সুন্দরা। দূত হ'য়ে জানাইব রাজার সদনে,
সসৈন্যে সুন্দরা আসে আক্রমিতে পুরী;
মন্ত্রী মুখে শুনি বিশৃঙ্খল রাজধানী,
স্বেচ্ছাচারী অনিয়মে সেনা;
রোগাক্রান্ত বৃদ্ধ রাজা হইবে সভয়,
করিবেন সন্ধির প্রার্থনা;
সন্ধির প্রস্তাব এই করিব তাঁহারে,—
প্রধানা রাণীরে রাখিতে সে উপবনে,
ছিলেন যথায় তিনি সন্তানের সনে,
সুন্দরার দাসী তাঁর সেবা হেতু রবে;
তবে সন্ধি, নহে, ঘোরতর রণ হবে;
রাজ্যপ্রান্তে মন্ত্রী মম বাঁধিবে শিবির,
আমার প্রস্তাবে মত হবে নৃপতির।

সারী। ধন্য তব পতিব্রতা-ব্রত!
রাণী হ'য়ে হেন কেবা করে!
ত্যজি' রাজ্য, ত্যজি' দাস-দাসী,
শাশুড়ীর সেবা-অভিলাষী—
পতির সন্ধান-হেতু!
ধন্য সতী পতিপরায়ণা!
তোমার মহিমা না হয় তুলনা।
যাবে যদি পতিগৃহে, আমি তব দাসী,
তুমি ঠাকুরাণী, আমি তোমা অভিলাষী,
যথায় ঈশ্বরী তথা রহিবে কিঙ্করী,
চল তবে, সুলোচনা, দুর্গা নাম স্মরি'।

সুন্দরা। দুখ পাবে, তুমি কোথা যাবে?

সারী। দাসী, ঠাকুরাণী ছাড়া কবে?

সুন্দরা। শত জন্মে শোধ নাহি হবে তোর ধার।

সারী। ঋণী আমি চিরদিন প্রণয়ে তোমার।

[ উভয়ের প্রস্থান।

---

## পঞ্চম গর্ভাঙ্ক

*বনপথ*

দামোদর।

দামো। তবে রে শালা, আমি বুঝি নি! রোজ রোজ ফুক্ ফাক্ ক'রে আনাগোনা! আর সে মাগীকে চেন না! ওই আস্‌ছে, আমি এই গাছের আড়ালে দাঁড়াই।

( সেবাদাসের প্রবেশ )

সেবা। উঃ! লাঞ্ছনার একশেষ, আমি কি হেয়! আমার এ পাপের কি প্রায়শ্চিত্ত হবে! ( দামোদর কর্তৃক ছুরিকা দ্বারা আঘাত ) আরে, কে রে চণ্ডাল? গুরুদেব, অন্তকালে কোথায় তুমি!

দামো। ওই কে আস্‌ছে—পালাই।

[ দামোদরের প্রস্থান।

( গোরক্ষনাথ ও শিষ্যগণের প্রবেশ )

সকলে। শিব, শিব, ভোলা!

গোরক্ষ। শুন বৎস! ঈশ্বরে নিশ্চয় ভক্তি যার,
পরীক্ষায় উত্তীর্ণ সে হয় অনায়াসে—
শঙ্কর সহায়, বিঘ্ন নাহি কোন কালে।
ওই দূরে সুন্দরার পুরী,
চল—
দেখিবে কি ভাবে আছে, নবীন সন্ন্যাসী।

১ম শিষ্য। এ কি, এ যে সেবাদাস!
প্রভু!—
বক্ষে ছুরি, পথমাঝে হের শিষ্য তব।

গোরক্ষ। অদৃষ্টের ফল কেবা করিবে লঙ্ঘন?
আছে বেঁচে, অতি মৃদু বহিছে ধমনী,
এই পত্র মর্দ্দি' দেহ প্রলেপ আঘাতে—
রুদ্ধ হবে রুধির-প্রবাহ।

( পূর্ণচন্দ্রের প্রবেশ )

পূর্ণ। গুরুদেব, গুরুদেব, গুরুদেব !
মুক্ত দাস চরণ-প্রসাদে ;
কুহকিনী দিয়াছে বিদায়।
হে ভক্তবৎসল ! রাখ সেবকেরে পায়।

গোরক্ষ। শঙ্করের প্রিয়, বৎস তুমি !
ের শিষ্যগণ,
অকলঙ্ক পূর্ণশশী পূর্ণের উদয় ;
গগন ভেদিয়া বল জয় জয় জয় !

( শিষ্যগণের গীত )

ভৈরবী—ঠুংরি।

মৃড় চন্দ্রচূড় হর ভোলা।
ভূতনাথ ভব, বোম্ বব বোম্ বব,
নিনাদ ভৈরব, অম্বু-উথলা ॥
মনমথ-শাসন, নয়ন হুতাশন,
ফণামালগল, দল দল দোলা।
তমালনিন্দিত, কণ্ঠে হলাহল,
জলদজাল জিনি' জটাজুট দল,
কল কল চল চল গঙ্গা-বিলোলা ॥

[ সকলের প্রস্থান।

---

## পঞ্চম অঙ্ক

—:০:—

### প্রথম গর্ভাঙ্ক

লুনার কক্ষ

লুনা ও জম্বু।

লুনা। বাপ্, তুই কি বুদ্ধি করলি, আমার এ যুয়ান বয়েস, বুড়া নিয়ে থাকব, তুই আজ বেশী ক'রে বিষ দে, একেবারে খেয়ে ম'রে যা'ক।

জম্বু। আরে, না ; লোকে গোল করবে, তোর উপর সোবে কর্‌বে, মন্ত্রী শালা পরামর্শ দিয়ে ইচ্ছাকে রাণী কর্‌বে, মন্ত্রী শালা জুতাখোর, একটু একটু সোবে কর্‌ছে ; তোরে তখন বল্‌লুম, ইচ্ছাকেও মেরে ফেল, তুই বল্‌লি 'না ও কাঁদ্‌বে আমি দেখ্‌ব,' এখন কি হ'ল ? সুন্দরার বাঁদী তোর ঝুঁটী দেখ্‌লে ঝাড়ু মারে।

লুনা। বাপ, আমার বড় রাগ হয়েছে ; তুই সেই দাসী বেটীকে আগে মার।

জম্বু। আমি কেমন ক'রে মার্‌ব ? আগে হাত ছেড়ে দিলি, এখন পস্তাচ্ছিস্।

লুনা। বাপ, তুই বল্‌তে পারিস্, ইচ্ছার জন্য সুন্দরা কেন লড়াই কর্‌তে চায় ?

জম্বু। শালী কেজিয়া খুঁজ্‌ছে, ও বড় লড়াই উল্লি ; মুলুক রাখে কি না, মনে ভাব্‌লে—তুই রাজাকে মানা কর্‌বি, ইচ্ছাকে ছাড়্‌বিনি—তা' হ'লে দাঙ্গা হবে।

লুনা। তবে ইচ্ছার কাছে থাক্‌বার জন্যে বাঁদী পাঠিয়ে দিলে কেন ?

জম্বু। তোর চামার বুদ্ধি পালিয়েছে ; ও জানে কিনা—তুই ইচ্ছার সঙ্গে খিট্ খিট্ কর্‌তে যাবি ? ওর বাঁদী বলে দেবে, সুন্দরা কেজিয়া কর্‌বে।

লুনা। বাপ, ঠিক বলেছিস—হুটো বাঁদী আছে, আমি ঝুঁটি গলালে মার্‌তে আসে ; কাল গিয়েছিলুম্, বেটি ব'ল্‌লে, রাণীকে চিঠি লিখ্‌ব। বাপ, রাজাকে বলি—সুন্দরার সঙ্গে কেন লড়াই করুগ্ না।

জম্বু। সে অমন সুন্দরা না, তোর রাজা বাপের নাক কেটে লেবে। তার লাখ্ সোওয়ার মজুত ; ঘোড় সোওয়ার হ'য়ে আপনি লড়ে।

লুনা। তা বাপ, রাজা ম'রে গেলে, আমি যখন গদিতে বস্‌ব, তখন আমার সঙ্গে ত লড়াই কর্‌বে ?

জম্বু। চৌত্ দিতে হবে ; শতদ্রুর ধারে ধারে কেল্লা বানাব ; ওর শতদ্রুর পারে ঘর ; রাজা কেজিয়ার কথা উঠ্‌তে, কেল্লা সুরু করেছে।

লুনা। আমার গা ইস্ পিস্ কর্‌ছে ; বাপ, সে ঢের দেরি ; আমি সে সুন্দরাকে মারবার যোগাড় করেছি ; তোকে বল্‌ব না—তুই আবার খিট্ খিট্ তুল্‌বি। হোবে না—হোবে না।

জম্বু। আরে, আমায় বল ; আপন বুদ্ধিতে প্যাচে পড়্‌বি ; তুই দেখ্‌ত আমার বুদ্ধি শুন্‌লি নি—ইচ্ছাকে রেখে কি প্যাচ হ'ল ! রাজাকে মেরে ফেল্‌তে পার্‌ছিনি,

আস্তে আস্তে খুন করুতে হচ্ছে, একটু একটু করে খাবারের সঙ্গে বিষ দিতে হচ্ছে, ছয় মাসে মর্‌বে; এ বড় মজার বিষ, তোর সেই খসম্ শালা আমায় শিখিয়ে ছিল; এতে গৌ এক দিনে মরে, আর আদ্‌মিকে একটু একটু দিলে, লোকে বলে, কাশ হয়েছে—কিন্তু, ম'র্‌বে মর্‌বে, মর্‌বে,—ছাড়ান নাই।

( পরিচারিকার প্রবেশ )

পরি। একজন বিদেশী হাকিম আপনার সহিত সাক্ষাৎ ক'র্‌তে চায়; সে বলে, আপনি তাকে আস্‌তে বলেছিলেন।

লুনা। আস্‌তে বল।

[ পরিচারিকার প্রস্থান।

বাপ্, এই সুন্দরামারা কল; এ সুন্দরার হাকিম, আমার পেয়ে সুন্দরাকে বিষ দেবে।

জম্বু। তুই একে কোথা পেলি ?

লুনা। এ রাজাকে দেখ্‌তে এসেছিল; আমি ওর সঙ্গে শল করেছি।

জম্বু। ও রাজার রোগ কিছু করুতে পার্‌বে না; হাকিম শালার বাপ পার্‌বে না।

( দামোদরের প্রবেশ )

লুনা। ভিষক্, আসুন, বসুন, পার্‌বেন ত? আপনি যা চান, আমি দিতে প্রস্তুত। আমি লক্ষ স্বর্ণ মুদ্রা আপনাকে দিতে পারি।

দামো। এখানে ত নির্জ্জন নয়, এখানে কথা হ'তে পারে না ত।

জম্বু। না—তাত নয়, তাত নয়; দেখি শালা, তোর মুখ্ দেখি ? টুপি খোল শালা, টুপি খোল,—আরে কে আছে ? চোর, চোর, চোর।

( রক্ষকগণের প্রবেশ )

শালাকে ধর, বিষ কোড়া লাগাও; ও—শালা, তুমি চাঁদিকে সোণা বানাও ?—আমার হাজার টাকা ঠকিয়ে নিয়েছ, আজ হাকিম হ'য়ে এসেছ! মার শালাকে মার।

( রক্ষকগণের দামোদরকে মারিতে মারিতে লইয়া প্রস্থান )

লুনা। বাপ্, তুই কি করুলি ?

জম্বু। এ শালা জুয়াচোর; আমার টাকা ঠকিয়ে নিয়েছে। তাই ত বলি সুন্দরাকে বিষ দেবে, এমন জবর জান কার ? তার দশটা আদ্‌মি আছে, খানা চাক্‌বার।

( পরিচারিকার প্রবেশ )

পরি। রাজমহিষি, মহারাজের নিকট হ'তে দূত এসেছে, নগরপ্রান্তে কে একজন অবধূত এসেছে—লোকে ব'ল্‌ছে—তার ঔষধ এক দিন খেলেই আরাম; মহারাজ তাঁর ঔষধ ধারণ ক'র্‌তে যাবেন।

লুনা। আচ্ছা, দূতকে বল গে—আমি যাচ্ছি।

[ পরিচারিকার প্রস্থান।

জম্বু। লুনা, চল, আমিও যাচ্ছি! এ ব্যামোটা ভারি গোল হ'য়েছে, মেলা লোক দেখ্‌তে আসছে; কি জানি, যদি কোন শালা দোষে ক'রে ধরে, যে বিষ ? তুই রাজার দরদ ক'রে বল্‌বি, যে ভাল করুবে, লাখ্ আশ্‌রোপি দিব, কিন্তু যে মিছামিছি দুঃখ দিবে, তার গর্দ্দান নেব, গর্দ্দানের ভয়ে কেও শালা আস্‌তে চাইবে না; চল্, আমিও তোর সাথে যাই।

( রক্ষকের প্রবেশ )

রক্ষক। মহারাণি! অপরাধ মাপ হয়, চোর পালিয়েছে।

জম্বু। এ্যা! এ্যা! শালা কেমন ক'রে পালাল ?

রক্ষক। আমরা মার্‌তে মার্‌তে নিয়ে যাচ্ছি, মার খেয়ে পথে যেন হঠাৎ মড়ার মতন হ'য়ে পড়্‌লো; নাকে হাত দিয়ে দেখি, নিশ্বাস পড়ে না; আমরা মুখে জল দেবার জন্য জল খুঁজ্‌ছি, আর উঠে দৌড় দিলে।

জম্বু। রড় দিলে ?

রক্ষক। আমরা পেছোনে পেছোনে দৌড়ুলেম, আর দেখ্‌তে পেলেম না।

লুনা। আচ্ছা যাও, তাকে খোঁজ; দেখ যদি ধ'র্‌তে পার।

[ সকলের প্রস্থান।

---

## দ্বিতীয় গর্ভাঙ্ক

উপবন

সুন্দরা ও ইচ্ছু।

সুন্দরা। মা, আপনি কোথা যাবেন ?—বলুন ; আমি হাত ধ'রে নিয়ে যাচ্ছি, আপনার দৃষ্টি কম হয়েছে, প'ড়ে যাবেন।

ইচ্ছু। মা, তুমি কে মা ? তুমি কেন আমায় যত্ন করছ ? আহা, পরের বাছা, প্রাণ খোয়াবি কেন ? বাছা, কাল সাপিনীরে ! কাল সাপিনী বাছাকে দংশন করেছে। তুমি আমায় মা বলেছ, তোমায়ও মার্কে। পরের বাছা ঘরে যাও, আর তুমি আমায় মা ব'লো না। আমায় যে মা বলে, সে প্রাণে বাঁচে না।

সুন্দরা। আপনি কোথায় যাবেন বলুন, আমি হাত ধ'রে নিয়ে যাচ্ছি।

ইচ্ছু। আমি ঐ গাছতলাটিতে যাব, ওর তলাটি পরিষ্কার ক'রে রাখ্‌ব। বাছা যদি আসে ত, বস্‌বে। বাছা ওইখানটীতে বস্‌তে বড় ভালবাসে।

সুন্দরা। আপনি এই খানে বসুন, আমি পরিষ্কার কচ্চি।

ইচ্ছু। না, মা, তুমি জান না মা, তার কারুর কন্ম মনে ধরে না। এত দাসী ছিল, দাসীরা শয্যা পাত্‌ত, আমি শোয়াবার সময় একবার হাত বুলিয়ে দিতেম, না হ'লে তার ঘুম হ'ত না। মা, বড় আব্‌দারে গো,—বড় আব্‌দারে। অত বড় হ'য়েছিল, আপনি খেতে পার্‌ত না। আমি কত ব'কতুম, আমায় খাইয়ে দিতে হ'ত ;—ওমা, আমার বাছা কোথায় ? ওহো, কাল সাপিনী ! কালসাপিনী ! আহা—হা, দংশে মেরে ফেলেছে ! আহা—হা, দংশে মেরে ফেলেছে !

সুন্দরা। মা, তোমার ছেলে বেঁচে আছে।

ইচ্ছু। আছে, আসবে ? চল্—চল্, চল্, তার দু'বার খাবার সময় হ'ল ; এখন' কিছু খায় নি।

সুন্দরা। মা, তুমি অধৈর্য্য হও না—আমার কথা শোন না, আমি সত্য বল্‌ছি—সে বেঁচে আছে।

ইচ্ছু। বেঁচে আছে ? বেশ বেশ, আমি খুব ঘটা ক'রে তোমার সঙ্গে বে দেব ; চল চল।

সুন্দরা। কোথায় যাবেন বলুন ?

ইচ্ছু। ওই যে, ওই যে—কৈ আমার পূর্ণ কৈ ? কেরে, আমার শিবরাত্রির সল্‌তে কি ঘরে এলি ?

সুন্দরা। মা, আসুন, কিছু খান নি আসুন, কিছু খাবেন আসুন।

ইচ্ছু। যাব ? সত্য, মিথ্যা বল্‌ছ না ? তুমি আমায় সে কূপে ফেলে দেবে ? চল না তোমার সাত ব্যাটা হবে ; আমায় প'ড়্‌তে দিলে না মা, দিলে না—দিলে না—দিলে না, ওমা, আমার প্রাণ হাঁপিয়ে উঠ্‌ছে।

সুন্দরা। আহা ! দুখিনী মা আমার ! ভগবান্‌কে ডাক, তিনি তোমার ছেলে দেবেন ; তোমার ছেলে বেঁচে আছে, তাকে কূপ থেকে তুলেছে ; ইষ্ট দেবতাকে ডাক—ছেলে পাবে।

ইচ্ছু। মিছে, মিছে, মিছে,—ইষ্টদেবতা মিছে, সন্ন্যাসী মিছে, সব মিছে, শিব মিছে, শিবচতুর্দ্দশী মিছে ! আমি চক্ষে দেখেছি, আমি চক্ষে দেখেছি, আমি চক্ষে দেখেছি। ওহো, কালসাপিনী ! বাছারে, তুই কেন আমার গর্ভে এসেছিলি ?

সুন্দরা। আহা, হতভাগিনী ! মা, মা !

ইচ্ছু। আহা, তুই কেন দীন দুঃখীকে মা বলিস্ নি ? তা হ'লে ত বাছা, প্রাণ হারাতিস্ নি ? সে ত তার বাছা নিয়ে বাঘের মুখে দিত না ?

সুন্দরা। মা, কিছু খাবে এস।

ইচ্ছু। খাব ? না, না, না ; আমি ঢের খেয়েছি—আমার পূর্ণচন্দ্রকে খেয়েছি। আর খাব না, আর খাব না ; আমায় জোর ক'রে মুখে ঢেলে দেয়, খাব কেমন ক'রে ? আমার পেট ভরে আছে ; আমি খেয়েছি, খেয়েছি, খেয়েছি—আমি ভাল সামগ্রী খেয়েছি।

সুন্দরা। মা, একটু শোবে চল।

ইচ্ছু। তুই কে—বুঝেছি ; সেই সাপিনীর চর। আমায় জোর করে ধরে খাওয়াবি ; বুঝেছি, আমায় মর্‌তে দিবি নি। বুঝেছি, বুঝেছি, বুঝেছি, সাপিনীর চর ! দূর হ, দূর হ, দূর হ ! বাবা, কোথায় তুমি ? তোমার দুখিনী মাকে একবার মা ব'লে যাও ; আমার সাধের পূর্ণ, একবার মা ব'লে যাও।

( সারীর প্রবেশ )

সুন্দরা। সারি, তুই কোথায় গিয়েছিলি ?

সারী। বল্‌ছি।

সুন্দরা। বলিস্ এখন, কোন রকমে কিছু খাওয়াতে পারিস্? আমার কথায় আজ ভুলবেন না।

সারী। কি জানি? দেখি; (ইচ্ছুার প্রতি) আসুন।

ইচ্ছু। যাব, চল,—আমায় ফেলে দিও, যেমন ক'রে তারে ফেলে দিয়েছিলে; তুমি রাজরাজেশ্বর হবে।

[সারী ও ইচ্ছুার প্রস্থান।

সুন্দরা। (তরুতল মার্জ্জনা করিতে করিতে) এই আমার তীর্থ, এই আমার কৈলাসপুরী; এই খানে আমার প্রাণনাথ ব'স্‌তেন। ওহো, কি নির্দ্দয়! এই দুঃখিনী উন্মাদিনী মাকে একবার মনে করে না—একবার তাঁর মাকে দেখা দিলে কি যোগভ্রষ্ট হয়? ধন্য প্রাণ, ধন্য যোগাভ্যাস! আহা, আগে যদি এই পাগ্‌লীর দশা আমি জান্‌তেম, তা হ'লে তাঁকে প্রতিশ্রুত ক'রে নিতেম যে তোমার মার সঙ্গে দেখা কর। কি হ'ল? কিছু খাওয়াতে পার্‌লে?

(সারীর প্রবেশ)

সারী। হাঁ, তাঁরে শুইয়ে এলুম। ও কি ক'চ্চ?

সুন্দরা। দেবালয় মার্জ্জনা কচ্চি; এই খানে আমার প্রাণনাথ ব'স্‌তেন; সারি, আমি মনে ক'রেছিলেম যে, আমিই অভাগিনী—আহা, কি নির্দ্দয়! মার সঙ্গে একবার দেখা করে না! আমি কোন ছার, আমায় পায়ে ঠেল্‌বেনই ত।

সারী। এ শত্রুর পুরী, আস্‌বে কেমন ক'রে?

সুন্দরা। আহা সারি, উন্মাদিনী উন্মত্ততায় বল্লেন যে "তোমার সঙ্গে তার বে দেব"। কথা শুনে যেন আমি স্বর্গ হাতে পেলেম! কি করি বল্ দেখি?—আমি ত কোন রকমে বোঝাতে পাচ্ছি নি যে বেঁচে আছে।

সারী। স্বচক্ষে দেখেছে, ফেলে দিয়েছে।

সুন্দরা। একবার মনে করি, এঁকে নিয়ে দেশে দেশে ঘুরি; যদি কোথাও তাঁর দেখা পাই ত, একবার অভাগিনীকে দেখাই—দাবানলে জল ঢালি; কিন্তু এঁর যে অবস্থা, কবে মরেন—নিয়ে যেতে ত সাহস হয় না।

সারী। আমি সেই কথা ব'ল্‌তে এলেম্। এক জন দূত নানা স্থানে সন্ধান ক'রে আমায় সংবাদ দিলে, যে, গোরক্ষনাথ সশিষ্য শিয়ালকোট-অভিমুখে আস্‌ছেন; আর নগরে শুন্‌লেম এক অদ্ভুত সন্ন্যাসী এসেছে, সে যারে যা ঔষধ দিচ্ছে, তাই ফল্‌ছে; রাজা না কি তাঁর নিকট ঔষধ গ্রহণ ক'র্‌বেন। আমার বোধ হয়, সন্ন্যাসী সেই গোরক্ষনাথ!

সুন্দরা। সারি, বলিস্ নি, শুনে আমার মনে আশা হচ্ছে; আমার যেন মনে হচ্ছে যে, গোরক্ষনাথ তাঁর শিষ্যকে পিতৃ-সিংহাসন দেবেন। হ্যাঁ সারি, যদি রাজ্য লন, তা হ'লেও কি আমায় পায় ঠেলবেন?

সারী। কি হয় দেখ; মিছে একটা আশা ক'রো না; নৈরাশ্যের উপর নৈরাশ্য হ'লে আরও যন্ত্রণা।

সুন্দরা। সারি, আশা দিব বিসর্জ্জন?

আশাই জীবন;
আশা গেলে প্রাণ কিসে রবে?
জান না—জান না,
কত নিত্য করি লো কল্পনা।
কভু যেন সাজিয়া যোগিনী,
সিংহাসনে যোগীরে বসায়ে,
ধুই তাঁর পা দু'খানি।
কভু—
যেন মম যোগীবর রাজরাজেশ্বর,
রাণী হ'য়ে বামে বসি তাঁর;
কভু তাঁর পায়ে ধ'রে সাধি।
কভু, তাঁর গলা ধ'রে কাঁদি,
আশা যত কথা কয়, করি লো প্রত্যয়;
বার বার নৈরাশ্যে, না আশা করি ত্যাগ;
আশায় মিলন,
অনুরাগ আশায় মিটাই;
তাই, তাই লো সজনি, দিবস রজনী
বক্ষে ধরি মলিন কুসুম;
ভাবি, ফুল সরস হইবে,
প্রাণনাথ দেখা পুনঃ দেবে,
আমি তার, সে হবে আমার;—
ওলো সখি, আশাই জীবন;
আশার কথায়,
কল্পনায়, শুষ্ক কলি সরস নেহারি;
ব'লো না ব'লো না, সখি, আশা দিতে বিসর্জ্জন,
আশায় রেখেছি প্রাণ, আশাই জীবন।

সারী। আমি দেখে আসি, কে যোগী।

সুন্দরা। যাও, আমি মা কি ক'চ্ছেন দেখি।

[ উভয়ের প্রস্থান।

## তৃতীয় গর্ভাঙ্ক

প্রান্তর

দামোদর।

দামো। ব্যস্,— ব্যস, বেড়ে রন্দা দিলে! কিন্তু বাবা, এ সহর ছাড়্ছি নি; সেবাদাস ব্যাটা বেঁচে গিয়েছে; যাবে কোথা? খুঁজে খুঁজে ধরেছি, দেখেছি ব্যাটা শিয়ালকোটেই এসেছে; সে ছু' ছুঁড়ীও এখানে এসেছে; ঐ যে যে, বেটী সিন্দুর মাখিয়েছিল— বেটী ও দিকে কোথায় চ'ল্ল? বুঝেছি, সেবাদাস বেটাকে খুঁজ্তে বেরিয়েছে; খুব বশ ক'রেছে কিন্তু; বাবা, কোড়ার জ্বালা ভাল, প্রাণের জ্বালা যাবার নয়; ধরা পড়ি প'ড়্ব, আমি ত সহর ছাড়্ছি নি! এই যে, ছু' ব্যাটা সন্ন্যাসী এ দিক বাগে আস্ছে, তফাৎ থেকে দেখি। [ প্রস্থান।

( সেবাদাস ও গোরক্ষনাথের প্রবেশ )

সেবা। প্রভু,
পিতৃ-রাজ্যে অভিষিক্ত পূর্ণ কি হইবে?

গোরক্ষ। এখন' হৃদয়ে তোর ঈর্ষ্যা জাগরিত,
কামিনী-কাঞ্চনে মন আকৃষ্ট এখন'?

সেবা। না প্রভু, না;
কুতুহল হ'ল তাই করেছি জিজ্ঞাসা।

গোরক্ষ। শুন সেবাদাস, ধর আমার বচন,
অবশ্য হৃদয়ে তোর জাগে পাপ-ছবি;
অকপটে ব্যক্ত কর আমার নিকট;
নিশ্চয় জানিবে নহে আসন্ন সঙ্কট।

সেবা। কি বা নাহি জান, দেব, তুমি অন্তর্যামী,
মম প্রতি দৈব বিড়ম্বনা!
বনমাঝে দেখিলাম কাঞ্চন-কলসী,
কিন্তু, তাহে লোভ না জন্মিল;
চলে যাই ধীরে ধীরে—
অকস্মাৎ হেরিলাম নারী,
রূপের মাধুরী,—
কাননে ধরে না যেন!
শুনিলাম সে রমণী চামারনন্দিনী।

গোরক্ষ। রেখো না গোপন,
আদ্যোপান্ত সমস্ত বলহ বিবরণ।

সেবা। প্রভু, মরমে না জুয়ায় বচন,
হেরি' রূপ—মুগ্ধ হ'ল মন—
প্রেম-আশে তার পাশে গেলেম সত্বর;
পিতা তার অঙ্গীকার করিল আমায়,
শিখাই যদ্যপি কোন গরল তাহারে—
দুহিতায় করিবে অর্পণ;
চাহিল সে বন্য পশু বধের কারণ;
এবে লয় মন,
হলাহল নিল সে চামার—
গোপনে অন্যের দেহ করিতে সংহার।

গোরক্ষ। শঙ্কা নাহি, কর বিবরণ,
প্রকাশিলে গুরুর সদন,
মহাপাপ দগ্ধ হয় শাস্ত্রের বচন।

সেবা। প্রভু, তব চরণ-কৃপায়
জানিতাম হলাহল প্রস্তুত উপায়,
কহিলাম সন্ধান তাহারে।
আনি' কাঞ্চন-কলসী,
চামারনন্দিনী ল'য়ে হইলাম গৃহী।
ছিল মম চিকিৎসার পুঁথি;
জ্ঞান হয় পিতৃ-উপদেশে—
একদা করিল চুরি সেই ভাগ্যহীনা;
অতি ক্রোধে তপ্ত লৌহে পৃষ্ঠদেশে তার,
দণ্ডিলাম, 'চোর' নাম করিয়া অঙ্কিত।
অভিমানে—
পরাণ ত্যজিল সেই কূপে ঝম্প দিয়া।
তদবধি তার মূর্ত্তি ধরে মম হিয়া।

গোরক্ষ। কেমনে জানিলে সেই ত্যজিয়াছে প্রাণ?

সেবা। বারি হেতু গেল, ফিরে না আইল,
মৃত্যু-বিবরণ তার জনক কহিল।

গোরক্ষ। মিথ্যা কথা; দ্বিচারিণী পড়ে নাই কূপে,
এখনি জানিবে সেই আছে কোন রূপে।

যেই বিষ করিয়াছ চামারে প্রদান,
সেই বিষে জর জর ভূপতির প্রাণ।
সত্য মিথ্যা সমুদয় লক্ষণে জানিবে,
পাপের কুটিল গতি অন্তরে মানিবে।
আজ্ঞামত কর, কভু কর' না অন্যথা,
বলিতে পূর্ণের শিষ্য না ভাবিও ব্যথা,
সংশয় না কর বাক্য, ত্যজ অভিমান,
শঙ্কর-কৃপায় আজি পাবে দিব্য-জ্ঞান।

( পূর্ণচন্দ্রের প্রবেশ )

বৎস, ব'স, কার্য্য মম কর সমাধান।

[ গোরক্ষনাথের প্রস্থান।

( জম্বু, শালিবাহন ও লুনার প্রবেশ )

লুনা। প্রাণনাথ, প্রাণ মম কাঁপে ;
হেরি' তব মলিন বদন—
মরি হে সন্তাপে ;
সদা ভয়—পাছে মন্দ হয়,
যার তার ঔষধ সেবনে !
নাহি জানে ঔষধ-নিয়ম,
অর্থ-লোভে আসে কত জন ;
আজি হ'তে হেন প্রথা করহ, ভূপাল,
অহেতু আসিবে যেই জন,
ব্যাধি যদি না হয় বারণ,
জীবন-সংহার হবে তার ;
কিন্তু, ব্যাধি-শান্তি যে করিবে—
আমারে কিনিবে—
দিব তারে নানা ধন-রত্ন পুরস্কার।

শালি। প্রিয়ে,
আজি হোক কালি হোক যাবেই জীবন ;
মৃত্যু নাহি ডরি, ভাবি লো সুন্দরি,
আমা বিনা কি দশা তোমার হবে ?
চারিদিকে অরিগণ তুলিয়াছে শির,
প্রজাগণ অবাধ্য সকলে,
তব নাহিক নন্দন,
রাজ্যের রক্ষণ—
নারী হ'য়ে কেমনে করিবে ?

পূর্ণ। স্বাগত হে, স্বাগত রাজন্ !

শালি। আছে কিহে অবধূত, হেন মহৌষধি—
প্রাণ রক্ষা হয় যাহে এ দারুণ ব্যাধি ?

পূর্ণ। হে ভূপাল !
অঙ্গে তব বিষের লক্ষণ
করি দরশন।

লুনা। মহারাজ, কপট সন্ন্যাসী।

পূর্ণ। সত্য মিথ্যা বহু দিন না রহে ঢাদন ;
ত্যজ ভয়, হে ভূপাল,
ব্যাধিমুক্ত এখনি হইবে।
কর এই ঔষধ ধারণ,
মুহূর্ত্ত বিলম্ব নাহি হবে—
নব দেহ পাবে।

লুনা। না না মহারাজ !
শত্রুর নফর, সুন্দরার চর,
এখনি হারাবে প্রাণ।

পূর্ণ। মহারাজ, ভাগ্যগুণে মিলিয়াছে নিধি,
মহৌষধি দিয়াছেন বিধি ;
আত্মহত্যা-পাপে লিপ্ত হবে, ত্যজ যদি,
যদ্যপি সংশয় উদয় তোমার মনে ;
হের, আমি করিব ভক্ষণ।

লুনা। মহারাজ, বিষ নানাবিধ
কোন' বিষে ছয় মাসে যায় প্রাণ,
হীন জন—ওর প্রাণে ভয় কি বা ?
রত্নধন পাবে পরিজন,—
প্রাণ দেয় অনায়াসে।

পূর্ণ। রাজ্ঞি ! অবগত আছ বহু গরল-লক্ষণ,
হেন বিষ কখন' কি করেছ প্রয়োগ,
ছয় মাসে যাহে প্রাণ নাশে ?

লুনা। কি বলিস্ ভণ্ড যোগি, আমি দিছি বিষ ?

পূর্ণ। চর্ম্মকার জনক তোমার,
বিষবিদ্যা-সুনিপুণ ;
জিজ্ঞাসহ, বধিয়াছে অনেক গোধন।

জম্বু। কি, আমি গরু মারি, না ?

শালি। যা থাকে অদৃষ্টে আর স্মরি' নারায়ণ,
যোগীবর, করি তব ঔষধধারণ। ( ঔষধ ভক্ষণ )

এ কি! নব কলেবর, নূতন জীবন,
পুনঃ যেন আগত যৌবন!
ছদ্মবেশী, কে তুমি দেবতা?

পূর্ণ। ক'রো না প্রণাম,
প্রণমিলে খর্ব্ব হবে ঔষধের গুণ।
রাজ্ঞি! হের ব্যাধিমুক্ত পতি তব।

লুনা। ক্ষমুন এ অধিনীর অপরাধ;
আমি জ্ঞানহীনা,
বুঝি নাই প্রভুর মহিমা।

শালি। ভাগ্যগুণে যদি আজি বিধাতা সদয়,
দেবতা উদয়, পুত্র বর চাহ, রাণি!
যোগীর প্রসাদে হবে মানস সফল,
বৃদ্ধ কালে পুত্র হেরি' হইব শীতল।

লুনা। প্রভু, কৃপা কর।

শালি। এ কি রাণি, নাহি জান বিনয় বচন?
প্রভু, পুত্রহীন—নাহি মম পিণ্ড-অধিকারী,
যোগীবর, কৃপা করি' দেহ পুত্র বর।

পূর্ণ। দিতে পারি পুত্র বর,
কিন্তু বড় কঠিন নিয়ম।

শালি। যেবা বিধি হয়, রাজ্ঞী করিবে পালন;
করুণায় দেহ যোগি, সুন্দর নন্দন।

পূর্ণ। পেয়েছিলে পুত্র, রাজা, সন্ন্যাসীর বরে,
কোথা সে এখন?

শালি। নরাধম, কলঙ্ক কুলের—
সে কথা না তোলো যোগীবর।

পূর্ণ। তাই বলি, কঠিন নিয়ম;
কুপিত সে যোগীবর তব আচরণে।

শালি। কেন—কেন, কিবা অপরাধ?—
নরাধম, পাপিষ্ঠ দুর্জ্জন,
দিছি তারে বিসর্জ্জন,
রুষ্ট কেন তাহে হবে যোগী?

পূর্ণ। অপরাধ বুঝিবে এখনি,
শুন, রাজা, থাকে যদি পুত্রের বাসনা—
কহ তবে রাণীরে তোমার—
পূর্ণ সহ যেই মত করেছে ব্যাভার,
প্রচার করিতে সমুদয়;
মিথ্যা যদি হয়, তবে না পাবে তনয়।

শালি। কি হেতু নীরব?
কহ তার যেরূপ আচার?

লুনা। রজনীতে মম বাসে আসিয়া বর্ব্বর,
কহিল যে পাপ কথা, কেমনে কহিব?

পূর্ণ। চল তবে চল, সব ভ্রষ্ট হ'ল,
অপুত্র রহিল রাজা;
কি করিব, মিথ্যা কহে রাণী।

শালি। আরে দুশ্চারিণি, কহ সত্য বাণী;
নহে, তোর প্রাণ দণ্ড হবে।

লুনা। ব'লেছি সকল।

শালি। তবে কি রে যোগী করে ছল?

লুনা। বুঝেছি কেবল মম অদৃষ্টের ফল।

সেবা। বল সত্য বাণী,
চামার-নন্দিনি, জানি অনেক কাহিনী।

(জম্বু গমনোদ্যত)

পূর্ণ। মহারাজ, আজ্ঞা দেহ চামারে রাখিতে।

শালি। রক্ষি, কেহ নাহি ত্যজে স্থান;
এ কি, বৃত্তান্ত বুঝিতে কিছু নারি!

সেবা। আর বিষ আছে প্রয়োজন?

জম্বু। বিষ! আমি কি দিয়েছি বিষ?

শালি। বিষ!

পূর্ণ। মহারাজ, থাকে যদি পুত্রের কামনা,
করুন মহিষী তব স্বরূপ বর্ণন।

শালি। সত্য বল,—
নহে, তোরে পোড়াব অনলে।

লুনা। বলেছি ত;
নাহি জানি সন্ন্যাসী কি বলে।

শালি। কর শীঘ্র তপ্তৈতল-কটাহ প্রস্তুত;
আরে রে পাপিনি, মিথ্যা কহে অবধূত?

লুনা। মহারাজ, ক্ষমা কর;
আমি মতিহীন,
তব পুত্রে হেরি' মম পাপ জন্মে মনে,
দোষী নয় তনয় তোমার।

শালি। এঁ্যা! এঁ্যা! বধিলাম নির্দ্দোষী কুমার!
তৃপ্ত করি প্রাণ, দুষ্টা, শোণিতে তোমার।
( খড়্গ লইয়া কাটিতে উদ্যত )
পূর্ণ। ত্যজ রোষ, ক্ষম দোষ, শুন মহারাজ,
নারী-বধ অতি হীন কাজ;
নীচজনে কি হবে বধিলে?—
হোক্ দগ্ধ অনুতাপানলে।
সেবা। শুন রাজা, ঐ দুষ্টা হয় মম নারী;
করেছিল চুরি,
চোর নাম আছে পৃষ্ঠদেশে।
শালি। সত্য,
তাই পৃষ্ঠ রাখিত ঢাকিয়া!
সেবা। শিখেছিলা গরল প্রস্তুত-বিধি
এই দুষ্ট জন,—
ভোজ্য-সনে প্রয়োগ করিত হলাহল।
শালি। কহ যোগি,
কিবা দণ্ড দিব দুই জনে।

( দামোদরকে লইয়া রক্ষকের প্রবেশ )

দামো। ও বাবা রে, গেছি রে পা ভেঙ্গে গেছে রে।
শালি। এ কে? কেবা দুষ্ট জন?

রক্ষক। মহারাজ! এ বন্দী, পলায়ন করেছিল, দেখি ঐ ঝোপের ভিতর ছোরা হাতে ক'রে ব'সে আছে; আমাদের দেখে তীরের ন্যায় ছুটল; হঠাৎ পড়ে যাওয়াতে ধ'র্‌তে পেরেছি।

সেবা। ছিল বধিবারে আমার জীবন।
শালি। বন্দী কর দুরাচারে।
কহ হে সন্ন্যাসি,
কিবা দণ্ড দিব এই পাপমতি গণে?

দামো। বাবা, আমার হাড়ে হাড়ে দণ্ড হ'য়েছে—এই পিঠে কোড়ার চোট্ দেখ, আর,—প'ড়ে গিয়ে পা ভেঙেছি।

পূর্ণ। গুরুর যেমত আজ্ঞা করি নিবেদন;—
এই কয় জন
জ্বালামুখী-স্থান নিত্য করুক মার্জ্জন?
দামোদর, আপাততঃ ভগ্নপদ তুমি,
রহ গিয়া জ্বালামুখী স্থানে;
কর মন স্থির,—
সেবাদাসে প্রেমদান করেনি সুন্দরা;
দেখো যেন, এই দুই জন
নিত্য কার্য্য করে সমাধান;
তীর্থ-তীরে করি বাস পাপ হবে দূর,
ভগ্নপদ ক্রমে সুস্থ হবে;
নহে, পাবে যন্ত্রণা প্রচুর;
মহারাজ, আজ্ঞা দেহ রক্ষীগণে—
তিনজনে বন্দী করি' রাখে সেই স্থানে।
দামো। পা যাক্, আমার প্রাণের জ্বালা ঘুচ্‌ল।
শালি। যাও রক্ষি,
আপাততঃ রাখ কারাগারে;
সন্ন্যাসীর আজ্ঞামত করিব পশ্চাৎ।
দামো। চল্ চামার, চামারণি, বড় কোড়া খেয়েছি।
[ রক্ষীগণের দামোদর, লুনা ও জম্বুকে লইয়া প্রস্থান।
শালি। হে সন্ন্যাসি, গুরু কেবা তব?
পূর্ণ। বাঘাম্বর,—
রজত-ভূধর জটাজুটধর,
যাঁর বরে কুমার জন্মিল তব;
সেই দেব দেব মহেশ্বর—
নরকলেবরে গুরু মম।
শালি। হায়! মম ভাগ্য দোষে—
প্রতারণা করিলেন মহেশ আপনি;
হা পুত্র! হা পুত্র! হা ইচ্ছা অভাগিনী!
কেমনে ভুলিবি তুই জ্বালা?
পূর্ণ। ছলনা কি করেন মহেশ!—
পিতা, পিতা,
আশীর্ব্বাদ করহ নন্দনে।
শালি। পূর্ণ, পূর্ণ!—
পাপিষ্ঠেরে লজ্জা নাহি দেহ আর,
পিতা নাহি বল।
পূর্ণ। পিতা, ছাড়হ বিষাদ;
ধীরজন মুগ্ধ হয় রমণীর ছলে।
( ইচ্ছা ও সুন্দরার প্রবেশ )
( ইচ্ছার প্রতি ) মা, মা, সন্তানে করহ কোলে।
ইচ্ছা। বাবা পূর্ণ!

ওরে কে আমায় চক্ষু দেবে ?
আমি একবার তোরে দেখ্‌ব।

পূর্ণ। গুরুর কৃপায় মাতা, পেয়েছ নয়ন,
ঈশ্বর মঙ্গলময় ছিল না স্মরণ,—
সঙ্কটে কৃপায় তাঁর পেয়েছি জীবন ;
দুঃখ পেলে—ভুলে ছিলে এই বাক্য সার,—
তবু, পুত্র পেলে—তাঁর করুণা অপার।

ইচ্ছা। হায়, কেন যোগী-বাক্য করিনু সংশয় !

সকলে। জয় জয় জগদীশ, মঙ্গল-আলয় !

শালি। রাণি, দাসেরে কি করিবে মার্জ্জনা ?

ইচ্ছা। তুমি পতি—দেবতা আমার,
ছি ! ছি ! ও কথা ব'লো না।

পূর্ণ। হে সুন্দরা, তব ঠাঁই শত ঋণে ঋণী।

সুন্দরা। প্রাণেশ্বর ! প্রাণনাথ, তোমার অধিনী।

শালি। বৎস,
আজি হ'তে মম রাজ্য তব অধিকার,—
ধর ছত্র কুমারের শিরে।

পূর্ণ। মহারাজ, যোগীরে মার্জ্জনা কর।
হে শঙ্কর, সদাশিব, হে গোরক্ষনাথ,
বার বার পরীক্ষায় কেন ফেল তাত ?
রাজ্য ধন বলো, দেব, কিবা প্রয়োজন ?
জীবনে মরণে সার তব শ্রীচরণ।

## পট পরিবর্ত্তন

( হর গৌরিমূর্ত্তি )

পূর্ণ। জয় পার্ব্বতি ! জয় পার্ব্বতী-নাথ !

মহাদেব। মানবের শিক্ষা-হেতু ধরি নর-দেহ ;
কার্য্য পূর্ণ— যাইব কৈলাসে ;
শুন রাজা, মায়া কর পরিহার ;
দেব-কার্য্যে জন্মেছে কুমার —
রাজ্য-অধিকার নাহি চায় ;
পরকালে গতি হেতু পুত্রের কামনা,—
ধন্য তুমি, পুত্রের জনমে।
অন্তে পাবে কৈলাসে আবাস।
শুন রাণি, নাহি হ'ও বিষাদিনী,
যোগীশ্রেষ্ঠ—ধার্ম্মিক, সুধীর
বিদ্যমান কুমার তোমার ;
যোগধর্ম্ম প্রচার কারণ,
পুত্র তব দেশে দেশে করিবে ভ্রমণ ;
না কর সংশয়, মনে ভেবো না বিষাদ ;
যবে হবে আকুল পরাণ,
পাবে পুত্র-দরশন ;
অন্তিমে পুত্রের কোলে মুদিবে নয়ন,
লভিবে কৈলাসধাম ;
এই স্থানে কর দিব্য মন্দির নির্ম্মাণ,
নিত্য তব পূজা আমি করিব গ্রহণ।
সুন্দরা, ধরহ বাক্য মম—
নানারূপে পার্ব্বতীর সনে করি কেলি ;
শিবশক্তিলীলা-হেতু সৃজন সংসার ;
তৃপ্ত কর মন—
সখীভাবে গুহ্য-লীলা কর দরশন।
সেবাদাস !
সংশয়-রহিত চিত্ত যেই জন হয়,
কামিনী-কাঞ্চনে তার নাহি কোন ভয় ;
যোগ যাগ তপ ধ্যান, বাহ্য আচরণ,
কামিনী-কাঞ্চন-ত্যাগ যোগীর লক্ষণ।

---

## যবনিকা

মলিনা। না—মা, আমি বিবাহ ক'র্‌বো না। তুমি ব'লো না, আমার কান্না পায়।

মহে। তবে কি তুই আমার মত যোগিনী হ'য়ে চিরকাল ছাই মেখে থাক্‌বি?

মলিনা। হ্যাঁ—মা, আমি তোমায় ছেড়ে কোথাও যেতে পার্‌বো না।

মহে। তাই থাকিস্, আজ থেকে তবে আমার মতন অতিথ সেবা কর্।

মলিনা। আমি তো মা, অতিথ-সেবা ক'র্‌তে বড় ভালবাসি। আমার বাকল প'র্‌তে, ছাই মাথ্‌তে বড় সাধ, তুমি মানা কর, তাই বাকল পরি নি।

( তরলার প্রবেশ )

মহে। আচ্ছা, তুই আমার পূজার ফুল তুলে আন্ গে, তরলা আমার কাছে থাক্।

[ মলিনার প্রস্থান।

মা তরলা, আমার তো মলিনার কাছে কোন কথা প্রকাশ ক'র্‌তে সাহস হ'লো না। ও আমায় মা ব'লে জানে, যদি শোনে, আমি মা নই, তা হ'লে অধীর হবে। শুন্‌লি তো চিরসন্ন্যাসিনী হ'য়ে থাক্‌তে চায়। এদিকে রাজকুমারেরও পণ, যে তারে রাজকুমার না জেনে ভালবাস্‌বে, তারে বিবাহ ক'র্‌বে। তুই বাছা, যদি কৌশল ক'রে এই শুভ-কার্য্য সম্পন্ন ক'র্‌তে পারিস, আমি রাজা রাণীকে বরক'নে দিয়ে, মায়াজাল থেকে মুক্ত হই।

তরলা। ভগবতি, আর শুনেছেন, রাজকুমার চাকর সেজেছেন, আর একটা বিট্‌লে বামুন তাঁর সঙ্গে ছিল, তারে রাজকুমার সাজিয়েছেন।

মহে। তা যাই হোক, তুই দেখ্ মা, আমি স্মর-হরের কিঙ্করী, মদনের লীলা জানি নে; তুই যা জানিস্, কর্।

তরলা। মা, কিছু চিন্তা ক'রো না, হর যখন বর এনে দিয়েছেন, তখন তিনিই দু'হাত এক ক'রে দেবেন।

[ মহেশ্বরীর প্রস্থান।

( বিলাসের প্রবেশ )

বিলাস। আঃ! আপোদ গেল; বুড়ী মাগী যেন আমার শনি! ওলো—ওলো, ও ছুঁড়ি, তুই তো নাচ্‌নাউলি?

তরলা। আ মর্ পোড়ারমুখো, কাকে কি ব'ল্‌ছিস?

বিলাস। আর কাকে কি ব'ল্‌ছিস্? এই ধেই ধেই ক'রে নাচ্‌লি, আর নাচ্‌না-উলি নস্? আমার সঙ্গে আর অত কায়দা কেন,—আমি কে, তা জানিস্? আমি রাজকুমার, আমি যেখানে যাই, হীরে মতি ছড়িয়ে দিই; তুই যদি রাজী হ'স্ তো, দলকে দল উধাও ক'রে নিয়ে যাই। কেন বনে প'ড়ে আছিস্, ভাল ভাল বাগানে—অট্টালিকায় থাকিস্; এক একটা গোলাপের কেয়ারি দেখ্‌লে, দাঁতকপাটী যাস্।

তরলা। তুই হলিই বা রাজকুমার, আমি কে, তা জানিস্? আমি মহারাজ মদনসেনের কন্যা, মন্দিরে শিব-পূজা ক'র্‌তে আসি, তোর চেয়ে কত ভাল ভাল গণ্ডা গণ্ডা রাজকুমার আমার জন্যে আস্‌ছে।

বিলাস। না—না, মিছে কথা বলিস্ নে, মিছে কথা বলিস্ নে, আমি মহারাজ মদনসেনের কন্যার জন্যে এসেছি বটে, কিন্তু তোকে পেলে, আমি আর কারুকে চাই নে। এই আমার আঙটী দেখ্, আমার নাম খোদা দেখ্; আমি তোমার বর, আর আমার যে এক বন্ধু আছে, ওই মলিনা ছুঁড়ীকে তাকে দেব। এতে যা লাগে, এতে হীরে দিয়ে পথ বাঁধাতে হয়, তাও সই, আর মুক্তার ঝালর ক'র্‌তে ব'লিস্, তাও সই।

তরলা। আমি তোর মাথা মুড়োবো আর তোর বন্ধুকে দিয়ে ঘাস কাটাবো, এতে মাণিকের পাহাড় ক'র্‌তে হয়, তাও সই, আর পান্নার ঝর্ণা ক'র্‌তে হয়, তাও সই।

বিলাস। দেখ, হাসি ঠাট্টার কথা নয়, মাইরি তোমার জন্য আমি মরি, আর সে ছুঁড়ীটার জন্যে আমার বন্ধু মারা।

তরলা। তুমি আমার জন্যে মর?

বিলাস। সত্যি ব'ল্‌ছি, যে দিব্যি ক'র্‌তে বলিস্, তুই যেমন নাচ্‌না-উলি, আর আমি ব্রাহ্মণের ছেলে, তুই যদি কৃপা করিস্, তোকে বিবাহ ক'রে আমি ঘর করি।

তরলা। এ্যাঁ, তুমি ব্রাহ্মণ!—ছি! ছি! ছি! পর-পুরুষের সঙ্গে কথা কইলেম। আমি ভেবেছিলেম, তুমি রাজকুমার, আমার বর, আমার ভালবাসা পরীক্ষা ক'র্‌তে এসেছ, হায়! হায়! আমি আশায় নৈরাশ হ'লেম!

বিলাস। তুমি কি সত্য রাজকুমারী?

তরলা। সত্য না তো কি মিছে, দেখ্‌ছো না, আমার রাজকুমারীর মতন চলন-বলন, রাজকুমারীর মতন সরল প্রাণ।

বিলাস। দেবি, আমায় মার্জ্জনা করুন, আমি না জেনে অপরাধ ক'রেছি, আমি মনের বেগে—মনের ভাব প্রকাশ ক'রেছি। আমি ভেবেছিলাম, আপনি নর্ত্তকী, কিন্তু আপনার মোহিনী-ছবি আমার প্রাণে অঙ্কিত র'য়েছে—আমার পাপ মন, আমার বন্ধুর রমণীর প্রতি আসক্ত হ'য়েছে, এ প্রাণ আমি বিসর্জ্জন দেব, আমার পাপের প্রায়শ্চিত্ত ক'র্‌বো।

( গমনোদ্যত )

তরলা। আরে ও ঠাকুর, শোন না?—আমিও যে তোমার রূপে মোহিত হ'য়েছি।

বিলাস। দেবি, অমন পাপ-কথা মুখে আন্‌বেন না! আমার একটী মিনতি শুনুন—রাজকুমার পরম প্রেমিক, অমন স্নেহময়হৃদয় বোধ করি, জগতে আর নাই। সংসারের কোন বার্ত্তাই জানেন না, সর্ব্বদাই কল্পনায় বিভোর হ'য়ে থাকেন। যদি যত্ন কর, অমন রত্ন আর পাবে না।

তরলা। ঠাকুর, তুমি তো বেশ—আমায় বেশ বোঝাচ্ছ, আমি অমন চেমোচাপা রাজকুমার নিয়ে কি ক'র্‌বো? দুটো কথা কইবে, দুটো আমোদ-আহ্লাদ ক'র্‌বে, আবার তার উপর শুনতে পাই, তোমার বন্ধু মলিনাকে দেখে মুগ্ধ!

বিলাস। দেবি, শত শত তারামালায় চন্দ্রকে বেড়ে থাকে, যদিও আমার বন্ধু তোমার সহচরীর প্রতি অনুরাগী, তাঁর প্রাণে অযত্ন নাই, তিনি অতি ক্ষুদ্র ফুল ছিঁড়তে পারেন না—তুমি নারীরত্ন, তোমায় কি তিনি অযত্ন ক'র্‌বেন?

তরলা। আচ্ছা ঠাকুর, তুমি আমার একটী উপকার কর, তোমার বন্ধুর মন কি ক'রে ভোলাতে হয়, তা তো আমি জানি না। তুমি আমার সঙ্গে থেকে আমার হ'য়ে দুটো কথা ক'য়ে আমাদের মিলন ক'রে দেবে।

বিলাস। দেবি, ওইটি মার্জ্জনা করুন, আমার পাপ-মন আপনার প্রতি নিতান্ত আসক্ত। আর আমি রাজকুমারকে মুখ দেখাব না। আমি কপটবন্ধু, জীবন-বিসর্জ্জনই আমার প্রায়শ্চিত্ত।

তরলা। দেখ ঠাকুর, ম'র্‌তে হয়, এর পরে ম'রো; কিন্তু, আমার সঙ্গে তোমার বন্ধুর মিলন ক'রে না দিয়ে তুমি যেতে পার্‌ছো না; যদি না সম্মত হও, আমিও প্রাণ পরিত্যাগ ক'র্‌বো। মাথা হেঁট ক'রে রইলে যে?

বিলাস। আমি আর আপনার মুখের পানে চাইবো না। আচ্ছা, আমি স্বীকার ক'র্‌ছি, আমার বন্ধুর সঙ্গে তোমার মিলন অবধি আমি এখানে থাক্‌বো, কিন্তু আপনি স্বীকার পান, আমার এ পাপমতি যেন কখনও আমার বন্ধু না জান্‌তে পারেন। তার পর যদি আমার সংবাদ না পান, তা হ'লে রাজকুমারকে জানাবেন যে, পাগল বামুন তাঁকে বড় ভালবাসত।

তরলা। আচ্ছা, আমাদের মিলনের পর যেতে ইচ্ছা হয়, যেও, কিন্তু তোমার বন্ধুকে ব'লো না যে, আমি জানি, তিনি রাজকুমার।

বিলাস। বেশ, বেশ, আপনি ঠিক বুঝেছেন। আপনি যেন জানেন না, তিনি রাজকুমার, অথচ তাঁরে যত্ন ক'র্‌ছেন, তা হলেই তিনি মোহিত হবেন।

তরলা। তবে চল, তোমার বন্ধুর সঙ্গে দেখা ক'রে আসি।

( গীত )

পিলু—পোস্তা।

কি জানি পারি কি হারি,
শিখি নি ছলা কলা, অবলা নারী।
ধ'রে যদি ধরা না দেয়,
না দিয়ে প্রাণ, প্রাণ কেড়ে নেয়,
কি জানি, কি হয় শেষে সাধের প্রেম-খেলায়,
মিনি সুতার মালা গাঁথা, কারিকুরি চাই ভারি।

[ উভয়ের প্রস্থান।

( সন্ন্যাসিনী-বেশে মলিনার প্রবেশ )

মলিনা। ( গীত )

নট-মল্লার—যৎ।

ভালবাসি বিভূতি তোমায়,—
নাই তো ভূষণ তোমার মতন
তাইতে মাখি গায়।
তরু, তোরে ভালবাসি,
তাই তো লো, তোর তলায় আসি,
দেখ কেমন বাকল বসন, সেজেছে আমায়।
বিজনে ধুতুরা ফোটে, হেরে সাধ কত ওঠে,
কে জানে কি মনে তার, কার পানে সে চায়।

( সন্ন্যাসীবেশে বিকাশের প্রবেশ )

বিকাশ। (গীত)

দেশ—একতালা।

কে তুমি রমণী সেজেছ যোগিনী,
তরুতলে কেন বসি একাকিনী ?
বিপিনবাসিনী কি রঙ্গে রঙ্গিণী !
কি বাসনা তব হৃদিমাঝে জাগে,
এসেছ গহনে, কার অনুরাগে,
সাধিয়াছ বাদ কাহারি সোহাগে,
শূন্যহৃদি কার, বল সোহাগিনি !
ধূসর নীরদ ঢাকা শশধর,
বিভূতি-ছাদিত হেম-কলেবর,
বাকলবসনা কেন গো ললনা,
শৈবাল-অঙ্গিনী কেন বিমলিনী !

মলিনা। আমাকে চিন্‌তে পাচ্ছ না ? সেই যে সকাল বেলা দেখা হ'য়েছিল, তুমি কাজ আছে ব'লে চ'লে গেলে। আহা, তুমি সন্ন্যাসী সেজেছ কেন ?

বিকাশ। তুমি সন্ন্যাসিনী সেজেছ কেন ?

মলিনা। আমি তো সাজি নাই, আমি সন্ন্যাসিনী। এত দিন ভগবতী মহেশ্বরী আমায় বিভূতি মাথ্‌তে বারণ ক'রতেন, তাই বিভূতি মাখি নি।

বিকাশ। তবে আজ বিভূতি মেখেছ কেন ?

মলিনা। আমার বর আস্‌বে, বে ক'রে নিয়ে যাবে, কিন্তু বিভূতি মাখ্‌লে আর বে ক'র্‌বে না, আমায় বন ছেড়ে যেতে হবে না।

বিকাশ। কেন, তুমি কি বে ক'র্‌বে না ?

মলিনা। না, বে ক'র্‌লে অট্টালিকায় থাক্‌তে হবে ; বনে বনে বেড়াতে পাব না, পাখীর গান শুন্‌তে পাব না, ভগবতী মহেশ্বরীকে দেখ্‌তে পাব না।

বিকাশ। তুমি কি বন এত ভালবাস ?

মলিনা। আহা ! বন ভালবাস্‌ব না ? তুমি যদি কখন কুঞ্জবনে শিলাতলে চাঁদের আলোয় ব'স্‌তে, তা হ'লে তুমিও বন ভালবাস্‌তে। বন কেমন মনোহর, তোমায় কি ব'ল্‌বো। তুমি যোগী হ'লে কেন ? সকাল বেলা ত তোমার এ বেশ দেখি নি।

বিকাশ। আমি যোগী হ'লেম কেন ? আমিও বন ভালবাসি, কিন্তু এক রাজকন্যা আমায় বে ক'র্‌বে, অট্টালিকায় থাক্‌তে হবে, আমি তাই যোগী হ'য়েছি।

মলিনা। তুমিও কি বনে থাক ?

বিকাশ। না, বনে থাকি ন', কিন্তু আজ থেকে বনে থাক্‌বো।

মলিনা। তুমি কি বনের শোভা দেখে মোহিত হ'য়েছ ?

বিকাশ। না, আমি তোমায় দে'খে মোহিত হ'য়েছি, যেথায় তুমি থাক্‌বে, সেইখানে থাক্‌বো।

মলিনা। তুমি আমায় দে'খে মোহিত হ'য়েছ ? তবে তুমি কখন' বনের শোভা দেখ নাই, পাখীর গান শোন নাই, তা হ'লে তুমি ও কথা ব'ল্‌তে না।

বিকাশ। আমি অনেক পাখীর গান শুনেছি, অনেক বনের শোভা দেখেছি, কিন্তু তোমার মত মধুর স্বরও শুনিনি, তোমার মত সৌন্দর্য্যও দেখি নি।

মলিনা। তুমি কোন্ বনের শোভা দেখেছ, কোন্ বনে পাখীর গান শুনেছ, এ বনের ফুল দেখ্‌লে, এ বনের পাখীর গান শুন্‌লে, অমন কথা ব'ল্‌তে না ;—এ দেবদেব চন্দ্রশেখরের বন, এমন মনোহর বন আর কোথাও নাই, এমন ফুল কোথাও ফোটে না, এমন চাঁদ আর কোথাও উঠে না—হেথায় উষার উজ্জল বরণ, দিনকরের স্নিগ্ধ কিরণ, এমন ধীর সমীরণ অন্য কোথাও বয় না, এমন পাখীর গানে ভুবন মুগ্ধ হয় না !

বিকাশ। সুন্দরি, যে স্থানে তুমি থাক, সেই স্থানই সুন্দর।

মলিনা। তা তো নয়, এ মহেশ্বরীর বন ব'লে, তাই এত সুন্দর।

বিকাশ। তুমি জান না, তোমার কি আশ্চর্য্য মোহিনী, আমার হৃদয়ে একমাত্র তোমার ছবি বিরাজমান, আমি তোমার ধ্যানে যোগী হ'য়েছি।

মলিনা। আমি তোমার কথা কিছু বুঝতে পাচ্ছিনা, তুমি যে ব'ল্লে, অট্টালিকায় থাক্‌তে হবে ব'লে যোগী হ'য়েছি ? ছি ! ছি ! ছি ! আমার জন্য যোগী হ'য়েছ কেন ?

বিকাশ। তোমার জন্য যোগী হ'য়েছি কেন ? তুমি

আমার ধ্যানের দেবী, তুমি আমার সর্ব্বস্ব! তোমা ভিন্ন জগতে আর আমার কিছুই নাই।

মলিনা। ছি! ছি! ছি! আমি তো দেবী নই, যোগীর মানবীকে ধ্যান ক'র্‌তে নাই।

বিকাশ। তুমি আমার হৃদয়েশ্বরী, তুমি আমার নয়নের আলো, যেখানে তুমি, সেই স্থানই স্বর্গ।

মলিনা। তুমি আমায় ভালবাস?

বিকাশ। আমি কে? আমি তো আর আমার নই, আমি তোমার—আমার মন, প্রাণ, কায়, সকলি তোমার পায় অর্পণ ক'রেছি; তোমার প্রেমে—আমি এই যোগীর বেশ ধারণ ক'রেছি।

মলিনা। তবে তুমি এ বনে থেকো না; ভগবতী বলেন, যোগীর স্ত্রীলোককে ভালবাস্‌তে নাই, আর যোগিনীরও পুরুষমানুষকে ভালবাস্‌তে নাই; আমি চ'ল্লেম।

বিকাশ। তুমি যেও না, আমি থাকায় যদি তোমার বিঘ্ন হয়, আমিই যাচ্ছি।

মলিনা। তুমি রাগ ক'র না, আমি রাগ ক'রে যেতে চাই নি, আমি তোমায় ভাল কথা ব'লেছি, যদি আমায় ভালবেসে থাক—ভুলে যাও।

বিকাশ। ভুল্‌বো? কাকে ভুলতে বল? ভোলা আমার সাধ্য নয়—আমার অস্থিতে-অস্থিতে, গ্রন্থিতে-গ্রন্থিতে—তোমার মূর্ত্তি চিত্রিত।

(গীত)

বেহাগ—একতালা।

হৃদয়-মাঝারে প্রতিমা বিহরে,
পূজিব আদরে, দিবস-যামিনী;
অঙ্কিত পাষাণে, মুছিব কেমনে,
আঁকা প্রাণে প্রাণে, প্রাণ-প্রমোদিনী।
মোহিনী-প্রতিমা, বিহরে নয়নে,
নেহারি কুসুমে, ঊষার বরণে;
ভ্রমর-গুঞ্জনে, পিক-কুল তানে,
বিহরে ভুবনে ভুবনমোহিনী।

---

# দ্বিতীয় অঙ্ক

—:০০:—

## প্রথম গর্ভাঙ্ক

উপবন

মলিনা।

(গীত)

কেদারা—আড়াঠেকা।

আজ কি পাখি, নাই তোমার সে স্বর,
তানে তোর মন ভোলে না, নাচে না অন্তর।
নাই কি শোভা কুঞ্জবনে,
আমোদ কি নাই তোমার মনে,
আজ কি পাখি, আছ বিমানে,—
বল পাখি, আজ কি কারো হেরেছ মলিন অধর?

(তরলার প্রবেশ)

তরলা। কি লো, কি ভাব্‌ছিস্?

মলিনা। দেখ তরলা, একটী সন্ন্যাসী ব'ল্লে, আমায় ভালবাসে—আমিও ভাব্‌ছি, আমিও কি তারে ভালবাসি? আমার তার কাছে যেতে ইচ্ছা ক'র্‌ছে, তার কথা শুন্‌তে ইচ্ছা ক'র্‌ছে, আমি কত ক'রে মন বেঁধে রেখেছি।

তরলা। সে কি লো! তুই আবার কোন্ সন্ন্যাসীকে ভালবাস্‌লি?

মলিনা। ভালবাসি কি না—জানি নে, আমি তাই তোরে জিজ্ঞাসা ক'র্‌ছি। ভগবতীকে যেমন ভালবাসি, তেমন নয়, তা হ'লে আমি ভালবাসি কি না, বুঝ্‌তে পারতেম; সে সন্ন্যাসী ব'ল্লে, আমায় দেখে সন্ন্যাসী হ'য়েছে, আমি ভাব্‌ছি, সে বনে একলা কেমন ক'রে থাক্‌বে?

তরলা। কেন, আমরা কেমন ক'রে রয়েছি?

মলিনা। আমরা চিরকাল বনবাসী, বন আমাদের গৃহ; কিন্তু তাঁর বনের শোভা ভাল লাগে না, পাখীর গান ভাল লাগে না, সে কি ক'রে বনে থাক্‌বে ভাই? দেখ্‌ সখি, সকালে যখন আমি গাছতলায় ব'সেছিলেম, তখন

তাঁর আর এক বেশ দেখেছিলাম; কিন্তু এখন তাঁরে সন্ন্যাসী দেখে আমার চক্ষে জল এলো, তার কাছ থেকে যখন উঠে আস্‌তে চাইলেম—তাঁর মুখখানি মলিন হ'লো, চক্ষু দুটি ছল ছল ক'র্‌তে লাগ্‌ল, আমার সেই কথাই মনে প'ড়্‌ছে; তুমি যদি তাঁরে বুঝিয়ে বাড়ী পাঠিয়ে দাও, তবে আমার মন স্থির হয়।

তরলা। তুই কেন গিয়ে বোঝা না?

মলিনা। না ভাই, সে আমার কথায় আরও ব্যাকুল হবে, আমি তাঁরে কোন কথা ব'লতে পার্‌ব না। আহা! যোগিনীর যোগীর কাছে থাক্‌তে যদি কোন দোষ না থাক্‌তো, তা হ'লে সখি, আমি তাঁর কাছে থাক্‌তেম; সে পাগল, আমি বুঝ্‌তে পেরেছি, সে আমায় দেখ্‌লে ভাল থাকে।

তরলা। তুই আমাদের ছেড়ে, তার কাছে থাক্‌তে পার্‌তিস্?

মলিনা। কেন, তোমাদের সঙ্গে নিয়ে যেতেম।

তরলা। সে তোরেই চায়।

মলিনা। তা সত্যি—তবে ভাই কি ক'রতেম? দেখ ভাই, তোরা যা, আমি একটু ভাবি।

তরলা। দেখ মলিনা, যোগী-যোগিনীতে বে হয়, তুই তারে বে ক'র্‌বি?

মলিনা। ছি! ছি! ছি!

তরলা। কেন, তুই ভগবতী মহেশ্বরীকে জিজ্ঞাসা ক'রিস্ দেখি?

মলিনা। না—না, ভগবতীকে এ কথা ব'লিস্‌নে।

তরলা। তবে চল্—সকলে যাই, তারে বোঝাই গে।

মলিনা। না সখি, সে আমার কথা বুঝবে না, আরও কাতর হবে; আমি তোরে ব'লেছি, সে পাগল; সে ফুলের চেয়ে আমায় সুন্দর দেখে, পাখীর স্বরের চেয়ে আমার স্বর মধুর বলে।

তরলা। চল, একবার বোঝাই গে,—তার পর না বোঝে, আমরা চ'লে আস্‌বো।

মলিনা। না সই, যদি না বোঝে, আমি চ'লে আস্‌তে পার্‌বো না।

(গীত)

হাম্বির—কাওয়ালী।

দেখলে তারে আপন-হারা হই,
গেলে পরে আর তো ফিরে
আস্‌বো না লো সই।
প্রাণে সই পাষাণ বেঁধে—
এসেছি কাঁদিয়ে কেঁদে,
ব'ল্‌লে কত মনের খেদে,—
কি ব'লে বল আসবো চ'লে,
জানে না সে আমা বই।

সখিগণ। (গীত)

ঝিঁঝিঁট খাম্বাজ—খেম্‌টা।

ওলো সই, তুই তো একা নয়,
প'ড়লে ফেরে আপনহারা অম্‌নি সবাই হয়।
ধরাধরি মনের ফাঁদে, ধরা দিলে কাঁদায় কাঁদে,
বাঁধা পড়ে বাঁধে এ বাঁধে;
ব্যথা দিয়ে, ব্যথার ব্যথিত হ'য়ে ব্যথা কত সয়।

মলিনা। সখি, তোরা কি ব'লছিস্? আমি কি ভালবাসি; যদি ভালবেসে থাকি, আমি তো মহা অপরাধী হ'লেম,—যোগিনীর ত পুরুষকে ভালবাসতে নাই। ভগবতীর কাছে কি ক'রে মুখ দেখাব? ছি! ছি! ছি! আমার একি হ'লো! ঐ ভগবতী আসছেন, আমি যাই ভাই, আমার মাথার দিব্য, ভগবতীকে কিছু বলিস্‌নে।

[ মলিনার প্রস্থান।

(মহেশ্বরীর প্রবেশ)

মহে। মা তরলা, কি হ'লো?

তরলা। ভগবতি, দেবদেব আপনি সঙ্ঘটন ক'রেছেন, মলিনাও রাজকুমারের জন্য উন্মত্ত, রাজকুমারও মলিনার জন্য উন্মত্ত।

১মা সখী। তরলাও বিলাসের জন্য উন্মত্ত, বিলাসও তরলার জন্য উন্মত্ত।

মহে। দেবদেব প্রসন্ন হ'য়ে এত দিনে বুঝি আমার মায়া-রজ্জু ছেদন ক'র্‌লেন। আজ শুভদিনে তুই মলিনাকে নিয়ে রাজার প্রমোদ-উদ্যানে যা, আমি রাজকুমারকে নিয়ে যাচ্ছি। তোরা আমার সঙ্গে আয়, চ না, আমরা রাজকুমারকে নিয়ে যাই।

[ সকলের প্রস্থান।

( বিকাশ ও বিলাসের প্রবেশ )

বিকাশ। ভাই বিলাস, আমি আর একবার সেই দেবীমূর্ত্তি দর্শন ক'রে নির্জ্জন গহ্বরে গিয়ে বাস ক'র্‌বো; তুমি দেশে যাও, আমার মাকে সান্ত্বনা ক'রো।

বিলাস। কুমার, তুমি প্রতিজ্ঞা ক'রেছিলে, যে তোমায় তোমার জন্যে ভালবাস্‌বে, তারে তুমি পাণিগ্রহণ ক'র্‌বে; সে প্রতিজ্ঞা কেন তুমি ভঙ্গ ক'র্‌ছো? রাজকুমারী তোমার অনুরাগিণী, তারে কেন তুমি ত্যাগ কর? তুমি ত কঠিন নও, তবে কেন অবলা কুমারীর উপর নিষ্ঠুর ব্যবহার কর?

বিকাশ। ভাই, রাজকুমার প্রতিজ্ঞা ক'রেছিল,—রাজকুমার কঠিন নয়,—কিন্তু আমি তো আর রাজকুমার নই।

( মহেশ্বরীর প্রবেশ )

মহে। বাবা, তোমাদের আমি মলিন দেখ্‌ছি কেন? এ দেবদেব চন্দ্রশেখরের আনন্দ-উপবন, এখানে কেউ নিরানন্দ হয় না, সকলেরই মনোবাসনা পূর্ণ হয়—যদি কিছু কামনা থাকে, আমার সঙ্গে এস, অদূরে কাম্যবন আছে, সেথায় গেলেই মনস্কামনা পূর্ণ হবে। ঐ শুন, দেববালারা গান ক'র্‌ছেন।

বিকাশ। আহা! দূর-স্মৃতির মত ঐ সঙ্গীত ফুরাল।

মহে। বাবা, এস, আমি চন্দ্রশেখরের দাসী, আমার কথা উপেক্ষা ক'রো না, ঐ শুন, দূর-সঙ্গীত তোমায় আহ্বান ক'র্‌ছে।

[ মহেশ্বরীর সহিত বিকাশের প্রস্থান।

বিলাস। আমি নিরানন্দই থাক্‌বো! আমার কামনা—পাপ-কামনা; এ কামনা পূর্ণ হ'লে আমি কপট-বন্ধু হব।

( তরলার প্রবেশ )

তরলা। ও ঠাকুর, ও ঠাকুর, একলা ব'সে ভাব্‌চ কি?

বিলাস। এ কি!—রাজকুমারি! দেখুন, আমার অপরাধ নাই, আমি যথাসাধ্য রাজকুমারকে বুঝিয়েছি, তিনি মলিনার জন্যই উন্মত্ত।

তরলা। তবে ঠাকুর, আমার উপায় কি হবে? আমায় রাজকুমারের কাছে নিয়ে চল, আমি একবার বুঝিয়ে দেখি।

বিলাস। দেখুন, আমি যাব না, আপনি যান; একজন যোগিনী ব'ল্লেন, এখানে কাম্যবন আছে, সেখানে গেলেই কামনা সিদ্ধ হয়; রাজকুমার সেথায় গিয়েছেন।

তরলা। তবে তুমি আমায় নিয়ে চল।

বিলাস। না—না, আমি যাব না।

তরলা। কেন ঠাকুর?

বিলাস। দেখুন, আমার মনেও কামনা আছে, যদি কাম্যবনে গেলে আমার সে কামনা সিদ্ধ হয়, তা হ'লে আমি মহাপাপে মগ্ন হব। আমি তো ব'লেছি; আমার পাপমন আপনার রূপরাশিতে মগ্ন হ'য়েছে।

তরলা। তার তো এক উপায় আছে, তুমি কেন কাম্যবনে গিয়ে প্রার্থনা কর না যে, রাজকুমারীর উপর তোমার কখনও না মন হয়, আর ঠিক রাজকুমারীর মতন একটা নাচ্‌না উলি তোমার জোটে!

বিলাস। না—না, তা হবে না, কাম্যবনে কামনা ক'রেও আপনার ছবি আমার মন থেকে যাবে না।

তরলা। আচ্ছা, তবে আর এক কামনা ক'র্‌লে হয়, আমি কামনা ক'র্‌বো যে, আমি রাজকুমারী না হ'য়ে—আমি নাচ্‌নাউলি হই, আর মলিনা যেন রাজকুমারী হয়।

বিলাস। দেবি, আমার সঙ্গে ছলনা ক'র্‌বেন না।

তরলা। হয় না? তুমি জান না; কাম্যবনে কামনা ক'র্‌লে, এমন কিছুই নেই যে—হয় না। চুপ ক'রে রইলে যে? আচ্ছা, তোমার কি বোধ হয়, রাজকুমারী কে?—মলিনা, না আমি?

বিলাস। অ্যাঁ! আপনি রাজকুমারী ন'ন?

তরলা। আচ্ছা ঠাকুর, আমি যদি এখনি চ'ম্‌কে উঠে বলি,—আপনি রাজকুমার ন'ন?

বিলাস। কুমারি, কি ব'ল্‌ছেন?

তরলা। কুমার, কি ব'ল্‌ছেন?

বিলাস। আমি তো ব'লেছি, আমি কুমার নই।

তরলা। আমি তো ব'লেছি, আমি কুমারী নই।

বিলাস। দেখ, অমন ক'রে ধোঁকা দিলে ভাল হবে না কিন্তু।

তরলা। দেখ, অমন করে ধোঁকা খেলে ভাল হবে না কিন্তু।

বিলাস। এ তো ভারি উৎপাত!

তরলা। এ তো ভারি উৎপাত!

বিলাস। তুমি বুঝি সত্যি মনে ক'রেছ, আমি রাজকুমার?

তরলা। তুমি বুঝি সত্যি মনে ক'রেছ, আমি রাজকুমারী?

বিলাস। আঃ! আমি দিব্যি ক'রে ব'ল্‌ছি, আমি কুমারের সখা, মহারাজের সখার পুত্র।

তরলা। আঃ! আমিও দিব্যি ক'রে ব'ল্‌ছি—আমি কুমারীর সখী, মহারাণীর সখীর কুমারী।

বিলাস। প্রিয়ে, সত্যই এ আনন্দ-ভুবন!

তরলা। দেখ্—দেখ্, বিট্‌লে বামুনের রকম দেখ্! আমি চ'ল্লেম, রাজকুমারকে ব'লে দিই গে।

বিলাস। প্রাণেশ্বরি, আর তুমি আমাকে নাচাতে পার্‌বে না।

তরলা। ঐ দেখ গো, বামুন আমায় কি ক'ল্লে গো।

বিলাস। ঐ দেখ গো, বাম্‌নী আমার মন কেড়ে নে পালায় গো।

( গীত )

ঝিঁঝিঁট—খেম্‌টা।

বিলাস। মন কেড়ে নে দেখ গো পালায়,
তরলা। একলা পেয়ে মজায় অবলায়;
বিলাস। তুমি কি না মজ্‌বার মত?
তরলা। দেখ ঠাট জানে কত!
উভয়ে। কলে বলে কথার ছলে দেখ গো ভোলায়,—
তরলা। দেখ গো জ্বালায়,—
বিলাস। ঐ দেখ প্রাণ নিয়ে পালায়।

[ বিলাস ও তরলার প্রস্থান।

---

## দ্বিতীয় গর্ভাঙ্ক

উপবনস্থ কুঞ্জ

মলিনা ও তরলা।

( মলিনার গীত )

বেহাগ্‌ড়া—কাওয়ালী।

কেমনে মন নিবারি,
যতনে যাতনা বাড়ে, তারে কি ভুলিতে পারি।
বাসনা বারি বিরাগে,
মলিন বদন মনে জাগে,
অনুরাগে গলি সোহাগে,—
ছিঁড়িতে নারিল ডুরি, কি করি মন যে তারি।

তরলা। কেন লো, ভুল্‌বি কেন লো?

মলিনা। যোগিনীর যে ভালবাস্‌তে নেই।

তরলা। তোরে এই ঠাটের কথা কে শেখালে?

মলিনা। ভগবতী বলেন, তুই কি শুনিস্ নি?

তরলা। আর এই যে ভগবতী বিল্বপত্রে লিখে দিয়েছেন যে, সে যোগীকে ভালবাস্‌তে আছে।

মলিনা। তবে কি সত্যই, যোগীকে ভালবাস্‌তে দোষ নেই?

তরলা। এই দেখ্‌না, ভগবতী বিল্বপত্রে লিখে দিয়েছেন।

মলিনা। তবে চল্ ভাই, আমি তাঁর কাছে যাই, আর দেরি ক'র্‌বো না, তাঁকে আমি ব'লেছিলেম যে, এ বনে থেকো না—যদি চ'লে যান?

তরলা। আগে দেখ্, তার কাছে থাক্‌তে পার্‌বি কি না দেখ্?

মলিনা। হ্যাঁ ভাই, আমি থাক্‌তে পার্‌বো,—তাঁরে ব'ল্‌বো, একখানি কুটীর বাঁধ', সেই কুটীরটীতে দু'জনে থাক্‌বো। দেখ্ ভাই, তোরে এত দিন বলি নি, পাখী দু'টীতে মুখ'মুখি ক'রে ব'সে থাকে, দে'খে আমারও সাধ হতো; এখন আমরাও দু'জনে মুখ'মুখি করে ব'সে থাক্‌বো। চল্ ভাই চল্, এখন আর দেরি করিস্ নে।

তরলা। আর সে যদি না তোর সঙ্গে মুখ'মুখি ক'রে ব'সে থাকে? ভগবতী ব'লেছেন, না পরখ ক'রে তোরে

তাঁর কাছে যেতে দেবেন না, ভগবতী তাঁকে নিয়ে আস্‌বেন।

মলিনা। না না, পরখ ক'রতে হবে না, সে আমার জন্যে যোগী হ'য়েছে।

তরলা। তাঁর কাছে আর তোর যেতে হবে না, ভগবতী তাঁরে নিয়ে আস্‌বেন। তুই এই বনের ভিতর ব'স্, এই মালাছড়াটি নে; তোরে যদি সত্যি সে ভালবাসে, তা হ'লে এই বন খুঁজে তোরে বা'র ক'র্‌তে পার্‌বে, তোর কাছে এলে পরিয়ে দিস্।

মলিনা। বেশ! বেশ! মালাছড়াটি দে তো,—অতি সুন্দর মালা! আমি মালা পরিয়ে জিজ্ঞাসা ক'র্‌বো, ফুল সুন্দর—কি আমি সুন্দর?

তরলা। আচ্ছা, তাই জিজ্ঞাসা করিস্, তুই এখন লুকিয়ে ব'সে থাক্।

মলিনা। দেখ্ ভাই, আমার মনে আনন্দ হ'লে চ'খে জল আস্‌তো, যেন স্বপনের মত কি কথা মনে প'ড়্‌তো, তাই ভগবতী আমায় মলিনা ব'লে ডাকেন; কিন্তু ভাই, আজ আমার প্রাণ বিকসিত হ'চ্ছে, একটু ভয়ও হ'চ্ছে,—কে জানে ভাই, আমি কেমন হ'য়ে গেছি।

তরলা। থাক্, তুই লুকিয়ে থাক্; তুই লুকো—লুকো, ঐ দেখ্, সে যোগী আস্‌ছে, কিন্তু তার আর সে বেশ নেই।

মলিনা। দেখ্ ভাই, আমি এই বেশ দেখ্‌তেই ভালবাসি। তোরে তো ব'লেছি, যোগীর বেশ দে'খে আমার চোখে জল এসেছিল।

( সখিগণের প্রবেশ ও সকলের কুঞ্জমধ্যে লুক্কায়িত হওন )

( বিকাশের প্রবেশ )

( কুঞ্জের ভিতর হইতে সখিগণের গীত )

বেহাগ—খেম্‌টা।

প্রেমের এ প্রমোদ-বনে প্রেমিক কেমন যাবে জানা,
মনোহর প্রেমের বাসর মিছে প্রেমের ভাণ সাজে না।
প্রেমিকা অনুরাগে, একাকিনী কুঞ্জে জাগে,
সোহাগে সোহাগিনী, নাও হে হৃদে নাই তো মানা।
প্রেমিকা যার যেথানে, প্রাণে প্রাণে সে তো জানে,
প্রেমে যার প্রাণ টানে না, ছলনা তার প্রেম কামনা!

১ম কুঞ্জের সখী।—

ছি! ছি! সই, মলিন হ'য়ে যাবলো ঝ'রে,
অরসিক ছোঁয় যদি করে—
আস্‌বে অলি, প্রেমের কলি, ফুটেছি প্রমোদ ভরে;

সকলে।—

ভালবাসে খুঁজে আসে, ভাণ ক'রে তো আসে না।

২য় কুঞ্জের সখী।—

আমার আ'ছে বঁধু তাই তো মধু ধরে না বুকে,
আমার বঁধু বিনে কারু পানে কি চাই হাসি-মুখে,
যে প্রেম জানে না, কর্‌লো মানা আস্‌তে সুমুখে;

সকলে।—

তার প্রাণ ব'লে দেয় ফুটি, সেথায় ঠাটের ভালবাসে না।

৩য় কুঞ্জের সখী।—

আমি ছোট কলি, তা ব'লে কি প্রেম জানি নে সই,
বঁধুর আমি আমার বঁধু - আর তো কারুর নই,
অরসিকের লাগ্‌লে বাতাস অমনি সারা হই;

সকলে।—

বঁধু মনে বুঝে আসে খুঁজে, ফুট্‌লে প্রাণে বাসনা।

৪র্থ কুঞ্জের সখী।—

আমার নাগর বিনে কারুর পানে চাই নে স্বজনি,
থাকি সোহাগভরে, আদর করে সেই গুণমণি,
সয় কি পরশ অপ্রেমিকের, প্রেমিক রমণী;

সকলে।— আমার প্রাণ জানে সে প্রেমিক রতন—
ফুট্‌লে কোথাও থাকে না।

বিকাশ। একি কোন কুহক! বনদেবী কি আমায় গঞ্জনা দিচ্ছেন? এই কুঞ্জেই কি আমার প্রাণেশ্বরী?

সখিগণ।— ( গীত )

ভৈরবী—যৎ।

নাহি সৌরভের গরব, নাই রঙ্গের বাহার,
নাই তো মধু ছড়াছড়ি ভ্রমরের বিহার।
আছে চেয়ে আশা-পথ, মলিন-কুঞ্জ অবনত,
ওই তো এল নাগর মনোমত;—
সোহাগিনী আমোদিনী হেরে বিকাশ মলিনা।

মলিনা। দেখ, কেমন সুন্দর মালা, এখন বল দেখি, ফুল সুন্দর—কি আমি সুন্দর?

বিকাশ। হৃদয়েশ্বরি, হৃদয়ে এস, কাম্যবনে আমার কামনা পূর্ণ হ'ল।

মলিনা ও বিকাশ।— (গীত)

ভৈরবী—যৎ।

সুধা ঢাল সুধাকর,—
আমোদে কুমুদী-সনে খেল নিরন্তর।
মধুর মলয়ে হেলি, ফুল-কলি কর কেলি,
প্রমোদে প্রমোদ-বনে গুঞ্জরে ভ্রমর।

(বিলাসের প্রবেশ)

বিলাস।— আমারও পূরেছে আশা,
বাঁয়ে আমার ভালবাসা,
যার যা মনে প্রমোদ-বনে ক'সে আমোদ কর।

সখিগণ।—

দেখ্ লো নয়নে নয়ন ভাসে আদরে,
দেখ্ লো সই, ঈষৎ হাসি মধুর অধরে।
আদরে করে করে, কমল যেন কমল ধরে,
দেখ্ লো আদরে হিয়ে কাঁপে থর থর।

(মহেশ্বরীর প্রবেশ)

মহে। মা মলিনা, মহেশ্বর পালিতা কুমারীকে কি এখন চিনেছ? তুমিই সেই রাজকুমারী। মহেশ্বর কৃপা ক'রে তোমার উপযুক্ত রাজকুমারকে এনে দিয়েছেন। ঐ দেখ, তোমার পিতা-মাতা বর-ক'নে বরণ ক'রে নিয়ে যেতে আস্ছেন। মা তরলা, আশীর্ব্বাদ করি, তুমি তোমার স্বামীকে নিয়ে চিরসুখী হও; মলিনা যেমন তোমার সখী, রাজকুমার তেম্নি তোমার স্বামীর সখা। মা, যেমন শিবব্রত ক'রেছিলে, তেমনি মনোমত পতি নিয়ে সুখে ঘর কর। ঐ দেখ, রাজ-অমাত্য রাজার সঙ্গে, আর তোমার জননী রাণীর সঙ্গে তোমাদের নিয়ে যেতে আস্ছেন। রাজকুমার, এ শিবের কুমারী আজ তোমার নারী, যত্নে রাখ্লে আশুতোষ সন্তুষ্ট হবেন। কুমার-বান্ধব, যে বনলতা আজ তোমায় অবলম্বন ক'রেছে, দেখো, যেন অযত্নে মলিন না হয়।

সখিগণ।— (গীত)

ভৈরবী—ভরতঙ্গা।

প্রাণে প্রাণে ফুলের ডোরে বাঁধলে ফুলশর,
সাধে সাধ উথ্‌লে ওঠে, বয়ে যায় লহর।
আমোদে তারা ফোটে,
ফুলের মধু মলয় লোটে,
যামিনী আমোদিনী প'রে চাঁদের কর;
জয় জয় জয় হর-দিগম্বর!

---

যবনিকা

# মহাপূজা



(কলিকাতায় জাতীয় মহাসমিতির অধিবেশন (Congress) উপলক্ষে এই রূপকখানি রচিত হয়।)

(১০ই পৌষ, ১২৯৭ সাল, বড়দিনে, ষ্টার থিয়েটারে প্রথম অভিনীত)

## পাত্র-পাত্রীগণ

বৃটানিকা,

লক্ষ্মী, সরস্বতী,

ভারতমাতা,

ভারত-সন্তানগণ।

সংযোগ-স্থল—ভারতবর্ষ।

---

## প্রথম দৃশ্য

বৃটনেশ্বরী, লক্ষ্মী ও সরস্বতী

(লক্ষ্মী-সরস্বতীর গীত)

সিন্ধু-খাম্বাজ—ত্রিতালী।

জিনিয়ে শারদ-শশী ঈষৎ হসিতাধরা,
নলিনী-নয়না বামা মানব-দুরিতহরা।
নতশির ধরাধর, সাগর যোগায় কর,
পূজে রাজ-রাজেশ্বর, চরণে লুণ্ঠিত ধরা।
জড়িত গৌরব হাসে, ন্যায় দয়া একাধারে,
দুর্জ্জন সভয়ে হেরে, কাতরে করুণাভরা।
যাহার আশ্রয় ধরি, ভারত ভ্রমণ করি,
দেবী রাজ-রাজেশ্বরী, বরদে অভয়করা।

বৃট। হৃদয়ে নৈরাশ ধরি, জন্মভূমি পরিহরি,
প্রবেশ করিলে দোঁহে বৃটন-আলয়ে;
মমাশ্বাসে পুনঃ আসি, হ'য়েছ ভারতবাসী,
বিহর ভারত-ভূমে বৃটন-আশ্রয়ে।
হায় প্রতিকূল ধাতা, অভাগা ভারতমাতা,
দুখিনী ভগিনী মারে পালিতে সন্তান;
আশ্রয়-বিহীনা সতী, শুন লক্ষ্মি সরস্বতি,
তাঁর পুত্র হেতু সদা কাঁদে মম প্রাণ।
মমোপরে নানা ভার, নানা রাজ্য অধিকার,
সূর্য্য অস্ত নাহি যায় মম অধিকারে;
নাহি মম অবসর, ব্যস্ত রহি নিরন্তর,
সসাগরা ধরার বাণিজ্য রাখিবারে।

তোমাদের হেথা রাখি, সদাই নিশ্চিন্ত থাকি,
বহুদিন হ'তে নাহি জানি বিবরণ ;
ভারত-সন্তানগণ, আছে সবে কে কেমন,
ব্যগ্র আমি তত্ত্ব ল'তে, তাই আগমন।
সুবদনি বাগ্‌বাণি, কহ সবিশেষ বাণী,
বিপুল এ রাজ্যে কর কি রূপে বিহার ;
ভারতে কি সমাদরে, পূজা হয় ঘরে ঘরে ?
নানা স্থানে হেরিলাম মন্দির তোমার।
লক্ষণ যদ্যপি হয়, স্বরূপের পরিচয়,
জ্ঞান হয়, এ ভারত তব অনুগত ;
দেখে শুনে বার বার, বাহ্যিক লক্ষণে আর,
কিন্তু হায় প্রত্যয় নাহিক মম তত।
সুবদনি সুধি তাই, সত্য তত্ত্ব জেনে যাই,
বিজ্ঞ কি গো এবে অজ্ঞ ভারতসন্তান ?
দূর কি হ'য়েছে ভ্রান্তি, বিহার করে কি শান্তি,
বিজ্ঞানের হেতু কিগো আদরে বিজ্ঞান ?

সর। শুন, সতি, তব ভাষে, আসি পুনঃ পুণ্যবাসে,
অভাগিনী-পুত্রগণে করিনু যতন ;
প্রলোভন দিয়ে কত, করিলাম অনুগত,
পরীক্ষা করিয়া লহ ভগ্নীর নন্দন।
নাম ধরি বাগ্‌বাণী, সংশোধন করি বাণী,
আনন্দে বিরাজি আমি প্রতি রসনায় ;
তব শ্বেতপুত্র সম, বাক্‌শক্তি নিরুপম,
তব পুত্র-অনুগামী সবে রচনায়।
কুটিল বিজ্ঞানচ্ছেদ, কবি-মর্ম্ম ক'রে ভেদ,
রাজনীতি-বিশারদ মম উপাসক ;
ব্যবহার-শাস্ত্রদক্ষ, রচে অট্টালিকা লক্ষ,
দেহতত্ত্ব-অবগত নিপুণ ভিষক্।
মসীজীবী সুশিক্ষিত, শিল্প জ্ঞানে কথঞ্চিৎ,
ব্যায়াম-বিজ্ঞানে ক্রমে করিছে আদর ;
মম পূজা-অধিকারী, শত শত কুলনারী,
প্রতি ঘরে আমার অর্চ্চনা নিরন্তর।
ফিরি প্রতি ঘরে ঘরে, মম উপদেশ-বরে,
স্নেহময়ি, সুশাসন বুঝেছে তোমার ;
নিত্য তব গুণ গায়, তব নাম প্রার্থনায়,
নির্ম্মল অটল ভক্তি হৃদয়ে সবার।
যেবা তব প্রয়োজন, করে তাহা প্রাণপণ,
রাজকার্য্যে যথাসাধ্য হ'য়েছে সহায় ;
তোমার কৃপার বলে, দেখ তব পদতলে,
একত্রে ভারতবাসী উচ্চ কার্য্য চায়।

বৃট। কমলবাসিনি, কহ, কি রূপে ভারতে রহ,
পূজা কি করিছে তব ভারতনিবাসী ?
কি ভাবে বিরাজ, সতি, দেখা ফিরে আসি ?
দুখিনী সন্তানগণে, অন্নকষ্টে অযতনে,
মলিন আবাস-হীন আছিল সকলে ;
অন্নপূর্ণ-গৃহ কি গো তব কৃপাবলে ?
মহাদ্বন্দ্বে পরস্পর, ভাঙ্গিল নগর ঘর,
নিত্য হ'ত লুণ্ঠন এ ভারত আলয় ;
সভীতা ভগিনী নিল আমার আশ্রয়।
দেখেছিনু সে সময়, মহামারী মহাভয়,
দুরন্ত দুর্ভিক্ষ ফিরে মেলিয়ে বদন ;
শুনিনু বিশাল ভূমে বিপুল রোদন।
যথা তব কৃপা হয়, সেই স্থান সুখালয়,
সুখের আবাস কি গো, এ ভারত-ভূমি ?
ভাগ্য কি প্রসন্ন ? ভাগ্যপ্রদায়িনী তুমি।

লক্ষ্মী। ব্যাপিয়া বিশাল রাজ্য, হের সতি, মম কার্য্য,
লক্ষ লক্ষ অট্টালিকা নেহার সম্মুখে,
শস্যপূর্ণ ক্ষেত্র হেরে কৃষি হাসিমুখে।
জিনিয়ে মেঘের ধ্বনি, শুন—শুন সুবদনি,
গর্জ্জি' ধায় বাণিজ্যবাহক ধূমযান ;
বাণিজ্যের কলরব শুনহ প্রমাণ।
পূজা দিতে মম পায়, দেশ দেশান্তরে ধায়,
নিরুদ্যম গৃহপ্রিয় ভারতসন্তান,
মম কৃপাকণা-আশে, তুচ্ছ করে প্রাণ।
মম কৃপা পাবে ব'লে, সাগর লঙ্ঘিয়া চলে,
অর্থকরী নানা বিদ্যা করে উপার্জ্জন ;
অজর অমর জ্ঞান করিয়ে আপন।
দুর্গম অরণ্যে পশে, ব্যোমযান হ'তে খসে,
ভারতসন্তান সবে, সমরে সহায় ;
ক্ষুদ্র বঙ্গবাসী দেখ, সৈন্য-কার্য্য চায়।
কিন্তু এই দুঃখ মনে, ভারতসন্তানগণে,
কোন মতে শিখিল না আপন নির্ভর ;

শিল্প-কার্য্যে নিয়োজিত করিল না কর।
এ দুঃখ কহিব কারে? তব শ্বেতপুত্র-দ্বারে,
পরিধেয় বস্ত্র তরে অধীন সকলে,
শ্বেতপুত্র-শিল্পবলে গৃহে দীপ জ্বলে!
লবণের প্রয়োজন, নিত্য জানে জনে জন,
তব পুত্র হ'তে তাহা ক্রয় করি আনে;
শিল্পী নাহি হয় কেহ, শিল্প নীচ জ্ঞানে।
প্রিয় ভগ্নী সরস্বতী, নানা বিদ্যা দিল সতী,
করিতেন যদি হায়, এই ভ্রান্তি দূর,
ভারতের সমকক্ষ হ'ত কোন পুর?
সুজলা সুফলা বামা, ফল-ফুলে সাজে শ্যামা,
বৈজ্ঞানিক শিল্প বিনা সকলি বিফল;
শারীরিক শ্রম বিনা শরীর দুর্ব্বল!
যদি হয় অনুমতি, আজ্ঞা দেহ ভাগ্যবতি,
সরস্বতী দি'ন রাজ্যে শিল্প-উপদেশ,
কি কার্য্য করিব পরে দেখিবে বিশেষ।
বৃট। বল সতি, কি কারণে, ভারত-সন্তানগণে,
এতদিন শিল্পবিদ্যা করনি প্রদান,
চিরদিন শিল্প জান উন্নতি-সোপান।
সর। অনুমতি মম প্রতি, কর নাই, ভাগ্যবতি,
রাজোৎসাহ একমাত্র শিল্পের সহায়;
সে সাহায্য বিনা শিল্প সদা নিরুপায়।
ছিল শিল্প নানা মত, শ্বেত-শিল্প তেজে হত,
নিরুৎসাহে শিল্পকার্য্য না করে গ্রহণ;
ভারত-সন্তানে দেহ আশ্বাস-বচন।
কি বেদনা মনে মনে, ভারত-সন্তানগণে,
সমবেত তব পদে কহিতে কাহিনী;
বেদনা মোচন কর ভুবন-বন্দিনী।
বৃট। ভারত-সন্তান কিবা করে আবেদন,
চল যাই সে সকল করিব শ্রবণ। [ প্রস্থান।

( লক্ষ্মী ও সরস্বতীর গীত )

লুম-ঝিঁঝিট—দাদ্‌রা।

আমোদে বহে মলয়-বায়,—
ঝ'রে কুসুমকলি পড় রাঙা পায়।
কেন গো বিষাদিনী, হের ভারত-জননী,
বরদা বরাননী সদয়া তোমায়।
রবেনা বেদনা, পুরাবে বাসনা,
করুণা-নয়না করুণা বিলায়!

## দ্বিতীয় দৃশ্য

ভারত-সন্তানগণ।

( গীত )

পাহাড়ী পিলু—ঠুংরি।

আজি ভারত-কলঙ্ক-ভঞ্জন হে,—
দ্বেষাদ্বেষ ভুলি, সবে মিলি' মিলি' খেলি,
মুছিয়ে হৃদয়-অঞ্জন হে।
প্রেমসুধা পিয়ে, অনুরাগ জাগাইয়ে,
কর ভারত-হৃদি-রঞ্জন হে!
বাঁধা একতা পাশে, রহিব এক বাসে,
যেন পুনঃ নাহি সহি গঞ্জন হে!
জননী বিষাদিনী, হইবে আমোদিনী,
পুরাইব মাতৃ-আকিঞ্চন হে!

১ম ভা-স। ভারত-সন্তান, কর কোলাকুলি, দুখনিশা অবসান;
কি হেতু নীরব, এ মহা উৎসবে, প্রাণ খুলে কর গান।
একতা রতন, বহুদিন হ'তে, ভারতে ছিল না ভাই;
কর হে যতন, এ মহা রতনে, পেয়ে যেন না হারাই।
পাঞ্জাব প্রয়াগ, অযোধ্যা কনোজ, মহারাষ্ট্র, মাড়োয়ার;
মান্দ্রাজ বোম্বাই, আসাম নাগপুর, উৎকল বঙ্গ বিহার।
হিন্দু বা খৃষ্টান, পার্শি মুসলমান, এক প্রাণ আজি সবে;
একতাবিহীন, ভারতসন্তান, কেহ আর নাহি কবে।
সদয় ইংলণ্ড, নাহি আর ভয়, পূরিবে মনেরি আশ;
হৃদয়ের সাধ, রেখনা গোপন প্রকাশিয়া কহ ভাষ।
জননী যেমতি, শিখায় নন্দনে, উঠিতে ফিরিতে সাথে;
করুণা-প্রতিমা, ব্রিটন তেমতি, শিখাইল ধরি' হাতে।
জাগাইয়া আশ, করিবে নিরাশ, কভু ত সম্ভব নহে;
পুত্রের কামনা, জননী সদনে, চিরদিন যেন রহে।
শ্বেতপুত্র তাঁর, আজি সম্মিলিত, দেখ আমাদের সনে;
দিতেছে উৎসাহ, নিরুৎসাহ বল, হ'ব তবে কি কারণে?
স্বার্থ পরিহরি, স্বদেশ-উন্নতি এস হে সাধন করি;
আনন্দ উদ্যম, কর হে প্রকাশ, ভ্রাতৃভাব হৃদে ধরি'।
ভিন্ন ভিন্ন জাতি, যদিও আমরা, ভিন্ন ভিন্ন ধরি নাম;
ভিন্ন ভিন্ন ধর্ম্ম, ভিন্ন ভিন্ন কর্ম্ম, ভারতে সবার ধাম।

প্রজাধর্ম্মে মোরা, ভিন্ন কভু নহে, ইংলণ্ড-নগর-প্রভু ;
প্রজাধর্ম্মে মোরা ভ্রাতা পরস্পরে, এ কথা ভুল না কভু।
যতনে ইংলণ্ড শিখালে সবায়, এস করি আবেদন ;
পরীক্ষা প্রদান বাসনা সবার, এইমাত্র আকিঞ্চন।

২য়-ভা-স। হ্যাঁ, হ্যাঁ, বক্তা মশাই উত্তম ব'লেছেন ; আসুন আমরা ভারতে 'পার্লামেণ্ট' হ'বার প্রার্থনা করি ; আমাদের দেশ হ'তেই রাজপ্রতিনিধি নির্ব্বাচিত হউন ; আমরা কি না জানি ? আমরা ত সকল বিদ্যাই শিখেছি। কই পরীক্ষা হোক, যত ইচ্ছা কঠিন প্রশ্ন দি'ন ; দেখুন, সে পরীক্ষায় আমরা উত্তীর্ণ হ'তে পারি কি না ? যদি রাজ-প্রতিনিধি নির্ব্বাচনের পরীক্ষা এ স্থানে হয়, আমি নিশ্চয় ব'ল্‌তে পারি, প্রতি প্রেসিডেন্সিতে অন্ততঃ পাঁচজন রাজ-প্রতিনিধি ফার্ষ্ট ডিভিসনে, দশ জন সেকেণ্ড ডিভিসনে, ও পঁচিশ জন থার্ড ডিভিসনে, উত্তীর্ণ হ'তে পারি, সন্দেহ নাই। ইহার মধ্যে অন্ততঃ প্রতি প্রেসিডেন্সি ও প্রদেশে দুইজন করিয়া স্কলারসিপ্ পেতে পারি ; তবে কি নিমিত্ত ভারতে 'পার্লামেণ্ট' স্থাপিত হবে না ? আমরা বক্তৃতা-বিদ্যায় কাহারও দ্বিতীয় নই। তবে পরীক্ষায় পাশ হইয়া রাজপ্রতিনিধির পদে পারদর্শী কেন না হব ? তবে, আমরা দুর্ব্বল ; বলের কার্য্য ইংলণ্ড করুন—মিলিটেরি বিভাগ সম্পূর্ণরূপে ইংরাজের হস্তে থাকুক ; তাহাতে আমার কোন আপত্তি নাই, কিন্তু সিভিল বিভাগ সম্পূর্ণ ভারতবাসীর হস্তে অর্পিত হউক।

৩য়-ভা-স। মহাশয়, আপনার ভ্রান্তি হইয়াছে, আমাদের ওরূপ নহে।

২য়-ভা-স। তবে এ আড়ম্বরের প্রয়োজন ?

৩য়-ভা-স। এ উৎসবে নিতান্ত প্রয়োজন, ইহার প্রথম উদ্দেশ্য—ভারতের ভ্রাতৃ-ভাব ; এ বিস্তীর্ণ ভারত-ভূমির নানা প্রদেশে ভিন্ন ভিন্ন জাতি ও বর্ণের পরস্পর আলিঙ্গন ; আমরা জাতিতে ভিন্ন,—পরস্পর ধর্ম্মে ভিন্ন,—কর্ম্মে ভিন্ন,—ভাষায় ভিন্ন,—কিন্তু এক দেশবাসী, ও এক রাজ্যেশ্বরীর প্রজা। রাজনৈতিক বিষয়ে আমরা এক জাতি, ভারতের স্বার্থের সহিত আমাদের স্বার্থ একীভূত—ভারতের ধনাগমে—আমরা ধনী, ভারতের সম্মানে—আমরা মানী, ভারতের উন্নতিতে—আমরা উন্নত ; একত্রে রাজনৈতিক আন্দোলনে আমরা রাজনৈতিক উন্নতি লাভ করিব। যেরূপ চিকিৎসা-বিদ্যা ইংলণ্ডের নিকট শিক্ষা করিয়া ভারতপ্রজাপালনে ইংলণ্ডকে আমরা সাহায্য করিতেছি, ব্যবহার-শাস্ত্রে দক্ষতা লাভ করিয়া রাজাকে বিচার-কার্য্যে যথাসাধ্য সাহায্য করিতেছি, ইংলণ্ডের নিকট বিদ্যাশিক্ষা করিয়া সাধারণতঃ যে যে কার্য্যে নিয়োজিত হইয়া রাজকার্য্যের উন্নতি সাধনে সহকারী হইতেছি,—রাজনৈতিক বিষয় শিক্ষা করিয়া সেইরূপ ইংলণ্ডের উচ্চ-রাজকার্য্যের সহকারী হইব। আমাদের গৃহস্থধর্ম্ম ও সমাজের গঠন—এরূপ যে সকল অভাব, দুঃখ, বিদেশী বিশেষ চেষ্টা করিলেও সম্যক অবগত হইতে পারে না,—আমরা তাহাদের সাহায্য করিলে, সে কার্য্য সুচারুরূপে সম্পন্ন হইতে পারে।

৪র্থ-ভা-স। ভাল, আপনারা এ কিসের গোলমাল ক'র্‌ছেন ? একতা ! একতা কিসের ?—এক না কতকগুলা বাগাড়ম্বর মাত্র, কই—এ কাজে কে যোগদান ক'রেছে ?

৩য়-ভা-স। মহাশয়, কিরূপ আজ্ঞা ক'র্‌ছেন ? দেখ্‌ছেন না, হিমালয় হইতে কুমারিকা পর্য্যন্ত, সিন্ধুনদ হইতে ব্রহ্মপুত্র পর্য্যন্ত—সমস্ত ভারতবাসী একত্রিত। এরূপ সম্মিলন কি আর কখনও দেখেছেন ?

৪র্থ-ভা-স। হাঁ, হাঁ, এতে মানুষ কে আছে বল, একটা মানুষ কে আছে বল ? আমরা এতে যোগদান ক'র্‌তে চাইনে। আমাদের ও ভাল লাগেনা ; কিন্তু এক-চক্রী ব্যাপার ! গোড়ায় আমাদের ডাক্‌তেন, একটি ব্যবস্থা ক'রে সুনিয়মে সভাসংস্থাপন ক'রতেম ; এখন গোড়া কেটে আগায় জল, আমরা একাজে থাক্‌তে চাইনে ; ভারতের উন্নতি—ভারতের উন্নতি—কি উন্নতিই ক'রেছেন !

৩য়-ভা-স। মহাশয়, কাহাকেও ত নিষেধ নাই, যাতে ভারতের উন্নতি—তার সদ্যুক্তি করুন।

৪র্থ-ভা-স। নিষেধ নাই, নিষেধ নাই, নামের বেলা তোমরা, সদ্যুক্তির বেলা আমরা, যাও—তোমাদের দলে আমরা থাক্‌তে চাইনে। যে কাজে প্রথমে ডাক্‌লে না, যে কাজে নাম হবে না—এমন কি ভারতের উন্নতি—যে সে কাজে হাত দিতে হবে ? 'আপ্ত রেখে ধর্ম্ম' আমার এই স্পষ্ট কথা, এখন আপনারা নাম কিনে নিয়েছ, আমাদের ধামা ধ'র্‌তে ডাক্‌ছ।

৩য়-ভা-স। মহাশয়, এ কার কাজ—কে ডাকবে ?

আমরা তুচ্ছ নামের জন্য একত্রিত হয় নাই, যদি নাম হয়—সমস্ত ভারতবাসীর নাম।

৪র্থ-ভা-স। হাঁ, হাঁ, আমরা কি বুঝিনে, না আমরা দুই একটা অমন কাজ করিনে, নামের জন্য নয়ত ও কিসের হুড়োহুড়ী, ভারতের উন্নতি, —কি উন্নতি ক'রেছ শুনি?

৩য়-ভা-স। মহাশয়, উন্নতি একদিনে হয় না, উদ্যম করুন, আজ না হয় এক শ বৎসর পরে হবে, ক্রমে আমরা যোগ্যতার পরিচয় দিতে পার্‌লেই ইংলণ্ড আমাদের প্রতি যথাযোগ্য রাজকার্য্যের ভার অর্পণ ক'র্‌বেন।

২য়-ভা-স। কি, একশ বছর পরে হবে, দশ পাঁচ-বছরের ভিতর 'পারলেমেণ্ট' হবে না? আমি 'পারলেমেণ্টে' ব'স্‌তে পাব না? তবে আজ থেকে আমার এস্তফা, চাঁদাও দেবনা, দলেও থাক্‌বনা।

৪র্থ-ভা-স। এই ত চাই—এই ত চাই! আপনি আমাদের দলে আসুন, দেখুন না, আমরা একটা নূতন কাণ্ড কাণ্ড ক'রে তুল্‌চি।

৫ম-ভা-স। মহাশয়, আপনাদের ন্যায় স্বার্থপর ব্যক্তির সাহায্য ব্যতীত এ মহতী সমাজের অনুমাত্র ক্ষতি হবে না, যাঁহারা আশু স্বার্থ-লাভের প্রত্যাশায়, এ সমাজের সাহায্য-দান ক'রেছেন, তাঁহারা যত শীঘ্র বহিষ্কৃত হন, ততই ভারতের মঙ্গল, এ সম্মিলনের উদ্দেশ্য—স্বার্থবিসর্জ্জন, ভাবী-ফলের নিমিত্ত এ মহা বৃক্ষ রোপণ, ভারতের উন্নতি কামনায় এ বৃক্ষ-প্রতিষ্ঠা, এ উদ্যম ভুঃখিনী ভারত-মাতার নিমিত্ত, আমাদের নিমিত্ত নয়; ভবিষ্যতে সমস্ত ভারত-বাসী যাহাতে রাজনৈতিক বিষয়ে এক জাতি হয়, ভ্রাতৃ-ভাবে কার্য্য করে, পরস্পর একতা-বন্ধনে-বদ্ধ ও পরস্পর বিশ্বাসে চালিত হয়, ইহাই আমাদের উদ্দেশ্য। আমি পুনর্ব্বার বলি—এ সভার উদ্দেশ্য 'স্বার্থসাধন' নয়—'স্বার্থবিসর্জ্জন'। যে ভারতসন্তান এ উচ্চ শিক্ষালাভ করিয়াছেন, তিনি আমাদের সহিত মিলিত হউন, যাহাদের 'স্বার্থসাধন' উদ্দেশ্য, তাহারা অপর চেষ্টায় বিব্রত রহুন,—এক্ষণে চলুন, আমরা সকলে ভারত-মাতার উপাসনার নিমিত্ত গমন করি।

৬ষ্ঠ-ভা-স। উপাসনা-মন্দির কি স্থির করা হ'য়েছে?

৫ম-ভা-স। মিত্রবর ঘোষজা বোধ হয়, তাহার অট্টালিকা প্রদানে অসম্মত হবেন না।

৭ম-ভা-স। মহোদয়গণ! যদি এ দীনের উদ্যান-ভবন আপনাদের পদার্পণের উপযুক্ত হয়, তথায় আসিয়া ভারত-মাতার অর্চ্চনা করুন, এ দীন আপনাকে কৃতার্থ বিবেচনা করিবে।

২য়-ভা-স। সে যে দেব-সম্পত্তি, আপনার অধিকার-কি? আমরা কিরূপে তথায় যাইতে পারি, অনধিকার প্রবেশ আইন সঙ্গত নয়।

৭ম-ভা-স। মহাশয়, সে চিন্তা দূর করুন, দেব-সম্পত্তি বটে, কিন্তু তাহার যাহা আয়,—যদি দীন, নিজ হইতে পূরণ করিয়া দেয়, তাহা হইলে ত আর আপত্তি নাই—কৃপা করিয়া আসুন। ভারতমাতার কার্য্যে কিঞ্চিৎ 'স্বার্থ-বিসর্জ্জন' করিতে শিক্ষা দি'ন; শুনিয়াছি—মাতৃ-ভূমির নিমিত্ত মহা-পুরুষেরা সলিলের ন্যায় শোণিত দান করিয়াছেন; জন্মভূমি কি আমার এই ক্ষুদ্র দান গ্রহণ করিবেন না? যদি এ দীনের বাগিচায় স্থান সঙ্কীর্ণ হয়, আমার অন্যান্য বন্ধুগণ তাহাদের নিজ নিজ অট্টালিকা মহাকার্য্যে দিতে প্রস্তুত। আপনারা গ্রহণ করিলে তাঁহারাও কৃতার্থ হন।

৬ষ্ঠ ভা-স। হে স্বদেশবৎসল! হে স্বার্থশূন্য মহোদয়! অদ্য তোমার উপবনে ভারতমাতা সন্তানের পূজা গ্রহণ করিবেন; আপনার স্বার্থত্যাগের পুরস্কার আপনার স্বার্থ-শূন্য হৃদয়,—আপনার হৃদয়েই ভারতমাতার প্রকৃত মন্দির। আসুন, আমরা মাতার উপাসনায় অগ্রসর হই। যাঁহারা নিজ স্বার্থের জন্য আমাদের সহিত যোগদান করিয়াছেন, তাহাদের সঙ্গ প্রয়োজন নাই; জন্মভূমির উন্নতি-কামনাই আমাদের স্বার্থকামনা; যাঁহারা সোপান অবজ্ঞা করিয়া উন্নতির-সৌধ-শিখরে, লম্ফপ্রদানে আরোহন করিতে চান, তাঁহাদের বলি, ধৈর্য্যধারণ করুন। যিনি অধীর, তাঁহার সঙ্গও প্রয়োজন নাই,—মাতৃ-পূজার মূলমন্ত্র মাতৃ-ভক্তি; কেবল বিশুদ্ধ হৃদয়ই মাতৃ-মন্ত্রে দীক্ষিত হইতে পারে—যাঁর মাতৃস্নেহ হৃদয়ে বলবান, যিনি ভ্রাতৃপ্রেমে আবদ্ধ, ভারত-উন্নতি যাঁর জীবনে একমাত্র উদ্দেশ্য, রাজ-ভক্তি যাঁর হৃদয়ে উপাস্য, রাজকার্য্যে যাঁর প্রাণপণ, শ্বেতাঙ্গ-জ্যেষ্ঠের অনুগামী হইতে যাঁহার সাধ, যাঁহারা স্বার্থশূন্য শ্বেত-মহাপুরুষের উপদেশ গ্রহণেচ্ছুক, তাঁহাদের পূজা ভারতমাতা গ্রহণ করিবেন। অন্যের ভারত সন্তান নামে পরিচিত হওয়া—কেবল ভ্রাতৃহৃদয়ে বেদনা

দান। মাতৃ-উপাসক এস, এখন মাতৃ পূজার উদ্দেশে গমন করি।

৮ম ভা-স। যদি আপনাদের উদ্দেশ্য এইরূপ উচ্চ হয়, আমি আর আপনাদের বিরোধী নহি। আমিও একজন মাতৃউপাসক, আমায় ভ্রাতৃ-স্নেহ দান করুন।

( একজন ভারতসন্তানের প্রবেশ )

ভা-স। আমার প্রতি ভ্রাতাগণ নিতান্ত প্রতিকূল দেখিতে পাই। কি নিমিত্ত আমার ভবন গৃহীত হইতেছে না? আমি মাতৃ-কার্য্যে—ভ্রাতৃ-কার্য্যে—জীবন উৎসর্গ করিতে প্রস্তুত আছি।

৯ম ভা-স। মহাশয়! ভারত-মাতার কার্য্যে যিনি যাহা প্রদান করিবেন, আদরে গৃহীত হইবে, আপনার পূজায় ভারত-মাতা পরিতৃপ্ত হইবেন। আসুন, আমরা নানা মন্দিরে ভারত-মাতার উপাসনা করি।

( সকলের গীত )

বারোঁয়া—ঢিমেতেতালা।

নয়নজলে গেঁথে মালা, পরাব দুখিনী মায়,
ভক্তি-কমল বলি দিব, মায়ের রাঙা পায়।
শিখ হৃদি উচ্চশিক্ষা, মাতৃমন্ত্রে লহ দীক্ষা,
ত্যজ স্বার্থ মাগি ভিক্ষা, রহ জননী সেবায়।
যে নামে দুরিত হরে, রাখ সদা হৃদে ধরে,
অবনী তারে আদরে, জননী প্রসন্ন যায়।

---

## তৃতীয় দৃশ্য

ভারত-সন্তানগণ।

( সকলের গীত )

মালকোষ—ঝাঁপতাল।

জাগো শ্যামা, জন্মদে।
প্রসীদ প্রসন্নময়ি, বর দে মা, বরদে?
তনয়ে হৃদয়ে ধরি, উঠমা শোক পাশরি,
শুভ দে গো শুভঙ্করি, মাগি পদ-কোকনদে।
পোহাল যামিনী ঘোরা, উঠগো জননি ত্বরা,
হেরি মুখ দুখহরা, ভাসি আনন্দ-হ্রদে।

১ম-ভা-স। জাগ গো জননি, উঠ—কেন ম্রিয়মান?
জাগো মা, জন্মদে শ্যামা, ধরামাঝে নিরুপমা,
উঠ মা জননি, কর সন্তানে কল্যাণ।
সুজলা সুফলা তুমি, পুণ্য নিকেতন ভূমি,
কেন গো জননি, তোর মলিন বয়ান?
পূজে তোমা দেখো গো মা, তোমার সন্তান,
বরদে, কর গো নিজ পুত্রে বরদান।
ভাগ্যবতী ভগ্নী তব, কৃপার আধার,
দেখ তিনি কৃপা করি, তুলেছেন করে ধরি,
নিপতিত ভাগ্যহত সন্তানে তোমার।
চাহ মা পাশরি দুখ, চাহ সন্তানের মুখ,
বিদলিত বিতাড়িত নহে সুত আর!
তোমার সন্তানে নাহি ভিন্ন ভাব তাঁর,—
সমভাবে সুনিয়ম করেন প্রচার।
বল মা, ভগ্নীরে তব মনের বাসনা,—
ভুবন-বন্দিনী যিনি, ভগিনী তোমার তিনি,
কৃপায় তাঁহার হবে পূরণ কামনা।
সেবা যাঁর প্রয়োজন, পূর্ণ হয় আকিঞ্চন,
কল্পলতা-মাতা তাঁর নাহিক বঞ্চনা,
বিফল নহে গো কভু তাঁর উপাসনা,
আদরে গৃহীত হবে তোমার প্রার্থনা।
ভুবনবিখ্যাত ছিল তোমার নন্দন,—
এবে সে গৌরব গত, কালস্রোতে ভাগ্যহত,
বহিত অভাগাগণে মুমূর্ষু-জীবন।
পূর্ব্বনাম লুপ্ত প্রায়, সে গৌরব পুনঃ পায়,
পূর্ব্ব-বার্ত্তা ভগ্নীরে কর মা নিবেদন,
করুন করুণাকরে অমৃত-সিঞ্চন;
চমকি অপার দয়া হেরুক ভুবন।
ব'ল গো জননি, যদি না থাকে স্মরণ,
চিকন বসন তরে, রোম আসি তব ঘরে,
জানাইত জন্মদে, তোমায় প্রয়োজন।
যেই তাড়িতের বলে,
ভূমণ্ডলে বার্ত্তা চলে,
বলি' দেছে পুত্র তব, তাড়িত-লক্ষণ,
ভগ্ন অট্টালিকাশ্রেণী দিও নিদর্শন;
কহিও মা, 'কহিনুর' জন্ম-বিবরণ।

প্রকাশিল অঙ্ক-বিদ্যা তোমার নন্দনে,
আজি সেই বিদ্যা বলে,
ধরায় গণনা চলে,
অলক্ষিত গ্রহগণে আনে বিদ্যমানে ;
কোটী সূর্য্য আবিষ্কার,
নিত্য প্রভাবেতে যাঁর,
বিরাট-ব্রহ্মাণ্ড তত্ত্ব ক্ষুদ্র নরে জানে,
করে স্থান পরিমাণ গণনা প্রমাণে ;
এবে সেই পুত্র তব, অন্ধ মা বিজ্ঞানে।
অদ্ভুত দর্শন-শাস্ত্র প্রকাশ ধরায়,
অদ্যাবধি বুধগণে, সযতনে ধ্যানে মনে,
যে তত্ত্ব মাহাত্ম্য মা গো, সম্যক্ না পায় ;
রোগ-তত্ত্ব নিরূপণ, আজও ঋণী জগজ্জন,
জুড়ায় শ্রবণ যার কোমল-ভাষায় ;
ভগ্নীর সদনে বল' সাধি মা তোমায়,—
নির্ব্বাণ-উন্মুখ দীপ, যেন দীপ্তি পায়।
হবেনা অপাত্রে দান বল গো জননি,
পুত্র তব রাজ ভক্ত, সদা রাজ-কৃপাসক্ত,
চিরব্যক্ত কথা মাতা, জানেগো ধরণী ;
সে ভক্তি মা বদ্ধমূল, কোথাও কি আছে তুল,
পূজিত ঈশ্বর জ্ঞানে দিল্লী-নৃপমণি ;
হৃদাগারে পূজি তব ভগ্নি বরাননি,
কর তাঁর জয় গান দিবস রজনী।

ভারত-মাতা (গীত)

কুকুভ—যৎ।

শ্রীহীনা মলিনা আমি চির-বিষাদিনী,—
অভাগিনী যাদুমণি নহিরে বরদায়িনী।
বিদলিত তনু ক্ষীণা, পয়োধর পয়োহীনা,
নন্দনে আশ্রয় বিনা, পালিতে নারি দুখিনী।
দেবী রাজ-রাজেশ্বরী, উদয় করুণা করি,
আনন্দে মুরতি ধরি, হের ধরা আমোদিনী।

দুঃখিনীর পুত্র প্রতি সদয় হৃদয়,
হের মম বরাননি ভগ্নীর উদয় ;
কর তাঁরে নমস্কার, দুঃখ নাহি রবে আর,
নেহার প্রসন্নময়ি দিতেছে অভয় ;
শান্তির আগার যাঁর প্রসন্ন আশ্রয়।

ভা-স। নমস্তে বরদে বরবন্দিনি জননি,
বিমলা কমলা, শুভঙ্করি, সিতাননি !

ভা-মা। ভ্রাতৃ-স্নেহে কোলাকুলি হের পরস্পর,
হের বিকশিত বরবন্দিনী অধর।
উদ্যম সহায় করি, রাজ-ভক্তি হৃদে ধরি,
একতা-বন্ধনে সবে হও একান্তর,
ধীর ভাবে কর পুত্র, ধৈর্য্যের আদর।

ভা-স। নমস্তে প্রসন্নময়ি, প্রসন্নলোচনা,
স্মরণে ত্বরিত হরে পূরিত কামনা।

ভা-মা। শ্বেতাঙ্গিনী পুত্রগণে ধৈর্য্যের আধার,
সুদৃঢ় একতা যাঁর ধরায় প্রচার ;
যে ভাবে যেথায় যায়, তথায় আদর পায়,
দিন দিন মুখোজ্জল করিছে মাতার,
ধরায় বিখ্যাত হের, প্রভাব সবার।

ভা-স। নম নম একতা-উদ্যম-প্রসবিনি
নম শৌর্য্য ধৈর্য্যগতি সৌভাগ্য-নন্দিনি ॥

ভা-মা। জেনো বৎস, তোমা সবে করুণা অপার,
অভাগিনী জানি মোরে ল'য়েছেন ভার।
দীন হীন জন-গতি, ন্যায় দয়া মূর্ত্তিমতী,
যাঁর ডরে দাসত্ব-শৃঙ্খল নাহি আর,
সাগর শাসন মানে, নাম শুনে যাঁর।

ভা-স। নম শান্তিরূপা মাতা করুণা আধার,
দাসত্ব-শৃঙ্খল খসে স্মরণে যাঁহার।

ভা-মা। মম উপদেশ বৎস, করহ গ্রহণ,
যোগ্য ফল নিশ্চয় পাইবে যোগ্যজন।
যোগ্যতার সমাদর, ভগিনীর নিরন্তর,
যোগ্যতার সমান বিহনে আকিঞ্চন
যোগ্যতা লভিয়া হও প্রসাদভাজন।

ভা-স। নমস্তে সুফল-দাতৃ মাতা কল্প-লতা,
প্রসন্ন প্রসন্নময়ী যথায় যোগ্যতা।

ভা-মা। অধীর হও না বৎস, শুন বাক্য-সার,
করহ প্রত্যয়পূর্ণ হৃদয়-আগার ;
কালে বৃক্ষ ফলবতী, ধীরে হয় মহোন্নতি,
ইতিহাস-প্রভাবে খুলিয়ে কাল-দ্বার,
"পার্লেমেণ্ট" প্রতিষ্ঠায় হের রক্ত-ধার।

ভা-স। নমস্তে ভুবন-পূজ্য হসিত অধর,

পূরে বাঞ্ছা যার প্রতি করিলে নির্ভর।
নমস্তে বরদে বরবন্দিনি জননি,
বিমলা, কমলা, শুভঙ্করি, সিতাননি!

( বৃটানিকার প্রবেশ )

ভা-মা। ( বৃটানিকার প্রতি )
হের, মম দীন পুত্রগণ,
জ্ঞান ভগ্নি আদরিণী, আমি চির অভাগিনী,
হরি দিন করিয়া রোদন,—
বড় আশে তব অঙ্কে অর্পেছি নন্দন।
শান্ত ধীর আমার তনয়,
দেখ' যেন কেহ হায়, ঘৃণায় না ঠেলে পায়,
ক'র সবে আশ্বাসে অভয়;
তব শ্বেত-সুতসনে গাবে তব জয়।
সুধময় তব অধিকার,—
কুৎসিত কাফিরগণে, দেবি দয়া-বিতরণে,
মহা ভয়ে ক'রেছ নিস্তার;
হরিয়াছ দুখ-হরা, দাসত্বের ভার।
যেই দেশ স্পর্শ পদ্ম-করে—
তুমি দেবি অন্নপূর্ণা, ধনধানে পরিপূর্ণা,
শোভা পায় সুন্দর নগরে—
উন্নতি-সোপান হেরে অসভ্য বর্ব্বরে।
যথা দেবি তোমার উদয়,
তথা লক্ষ্মী সরস্বতী, নহে আর ঈর্ষ্যাবতী,
দ্বন্দ্বশূন্য তোমার আশ্রয়;
শতধারে বাণিজ্যের স্রোত তথা বয়।
দেবি, তব অমোঘ প্রতাপ,
অচল নোয়ায় শির, অশান্ত সাগর স্থির,
দুর্গম-কান্তার মানে দাপ,
কৃপা করি হর দেবি, ভগিনী-সন্তাপ।

বৃট। ( ভারতমাতার প্রতি )
চিন্তা দূর কর, ধর বচন আমার,
কি হেতু মিনতি বার বার?
মমাদরে আদরিণী, কেন ধনি, বিষাদিনী?
পুত্র ভাবি তনয়ে তোমার,—
প্রতিজ্ঞা-বচন মম ভুবনে প্রচার।
প্রিয়তমে, তুমি মম ভুবন-মোহিনী,
নয়ন-আনন্দ প্রদায়িনী;
ভুবনের লালসার, রতন-ভাণ্ডার যার,
তুমি মম মুকুটশোভিনী,
তুমি আমি এক প্রাণ জেনো শ্যামাঙ্গিনি!
তোমার কল্যাণ হেতু লক্ষ্মী-সরস্বতী,
নিয়োজিত হের ভাগ্যবতী;
পুত্র হবে ধনবান, বিদ্যাবলে পাবে মান,
রাখে যদি মম কার্য্যে মতি,—
লক্ষ্মীসনে একগৃহে বসিবে ভারতী।
জেনো বামা নিরুপমা দুঃখ-অবশেষ,—
পুত্রে যেই দেছ উপদেশ;
আমাতে প্রত্যয় করি, রহে যদি ধৈর্য্য ধরি,
রহিবেনা আর দুঃখ লেশ;
তোমার তনয়ে মম স্নেহ সবিশেষ।
যা কহিলে বাক্য তব সত্য গুণবতি,
কালে তরু হয় ফলবতী,
যোগ্যতা লভিলে সবে, বঞ্চিত কভু না হবে,
প্রদানিব অচিরে উন্নতি;
জ্যেষ্ঠ জ্ঞানে মম পুত্রে রাখুক ভকতি।
আয়াস বিহনে কেহ লভে যদি ধন,
কভু তারে না করে যতন;
লভে যদি ধৈর্য্য-গুণ, শ্রমে হয় সুনিপুণ,
প্রদানিব বাঞ্ছিত রতন,—
শ্বেত-পুত্র সম হবে বিজয়ী ভুবন।

( ভারত-সন্তানগণের প্রতি )

অটল আমার বাক্য ভারত-সন্তান,
স্বার্থ পরিহরি সাধ, মাতার কল্যাণ।
সমচক্ষে হেরি সিতাসিত পুত্রগণে,
না কর সংশয় বৎস, আমার বচনে।
দিবানিশি ভাবি আমি ভারত-গৌরব,
মমাশ্রয়ে কর সবে আনন্দ-উৎসব।

১ম ভা-স। শুন, শ্বেতাঙ্গিনী-মাতা দিতেছে অভয়,
জয় জয় ভারতের জয় জয় জয়!
ভক্তি-ভাবে কর সবে মাতারে বন্দন,
জয় ভারতের জয়, ভেদুক গগন!

যার জয়ে এ ভারতে আজ জয়ধ্বনি,
জয় জয় রবে পূজ বরদা জননী।
জয় বর-বন্দিনি মা ভারত-আশ্রয়,
জয় জয় ভারত-ঈশ্বরি জয় জয়!

ভারত সন্তানগণের গীত।

পরজ—যৎ।

দেখো রেখো মা মনে,—
জননী সদয়া শুনি দীন হীন অভাজনে।
পরিত্রাণ পরায়ণী, ভুবনে তুমি জননি,
রাখ রাখ বরাননি, অধম নন্দনে।
ভাসে সদা আঁখি জলে,
কুৎসিতে মা নে গো কোলে,
চাহ মা তনয় ব'লে, করুণা নয়নে!
জয় রাজ-রাজেশ্বরী জয় জয় জয়,
ভারতে আনন্দধ্বনি যাঁহার আশ্রয়!

---

যবনিকা

# বেল্লিক-বাজার



( বড়দিনের পঞ্চরং )

[ ১০ই পৌষ, ১২৯৩ সাল (২৪শে ডিসেম্বর, ১৮৮৬ খৃঃ) ষ্টার থিয়েটারে প্রথম অভিনীত ]

## চরিত্র

পুরুষ।

| | | |
|---|---|---|
| ললিত | ... | মহাজন দয়ালদাস নন্দীর পুত্র। |
| পুঁটিরাম | ... | ডাক্তার। |
| খুদীরাম | ... | উকীল। |
| দোকড়ি সেন | ... | হ্যাণ্ডনোটের দালাল। |
| কান্তিরাম শুঁই | ... | মৃত্যুর রেজিষ্ট্রার। |
| নসীরাম | ... | পুঁটিরামের ভ্রাতুষ্পুত্র। |
| মুক্তারাম | ... | খুদিরামের সার্ভিং ক্লার্ক। |
| শিবু চৌধুরী | ... | ললিতের শ্বশুর। |

পুরোহিত, খান্‌সামা, মুদ্দফরাস, ম্যাথর, মুটে, খেম্‌টাওয়ালা, চীনাম্যান, মগ, সংস্কারকগণ, গোরারদল, রঙ্গদার ইত্যাদি।

স্ত্রী।

ললিতের মা।

ললিতের পিসী।

খেম্‌টাওয়ালিদ্বয়, মুদ্দফরাসনিগণ, ম্যাথরানিগণ, রঙ্গিনী ইত্যাদি।

---

### প্রথম দৃশ্য

—:০:—

নিমতলার ঘাট

রেজিষ্ট্রারেব ঘরের সম্মুখ

মুদ্দফরাস ও মুদ্দফরাসনিগণ।

( গীত )

যেৎনা মুদ্দার সেঁইয়া জ্বালা দিয়া,—
আবি বেহুঁস হয়া, সেঁইয়া সরাপ পিয়া।
রাতি ভর মজেমে রোস্‌নী জ্বলে,
ঠুম্‌কি ঠুম্‌কি নাচ্‌না পায়ের টলে,
আগ ছুট্‌তা, শির কাট্‌তা ফট্ ফট্ ফট্,—
মাতুরা গিরেহ লট্ লট্ লট্,
মে পিলেতি শট্ :
সব কৈমে সেঁইয়া কো পেয়ার কিয়া,
মুজকর সেঁইয়া নে ছাতিমে লাগায় লিয়া।

( পুঁটিরাম ডাক্তারের প্রবেশ )

পুঁটি। মুদ্দফরাস বেটারা তো বেশ আমোদ ক'র্‌ছে দেখ্‌তে পাচ্ছি, অবশ্যই মড়া টড়া আস্‌চে, কিন্তু আমি তো ছ'মাসের ভিতর একটী রুগীর মুখ দেখ্‌লেম না।

মুদ্দ। সেলাম বাবু, পছান্তে পার? আমি সে বুড়া আছে—সে রাম আছে—সে রামা আছে।

পুঁটি। কি রে, কেমন চ'ল্‌ছে?

মুদ্দ। আপনাকো মেহেরবাণীসে গুজরাণ হ'তো, আর তো বাবু উবু মরে না, যত শালা উড়িয়া লোক ম'র্‌ছে।

পুঁটি। তাই তো, বল্ দেখি কি হ'লো, ব্যাম-স্যামো তো কিছুই নাই।

মুদ্দ। ব্যেমো আছে, তা শালারা ম'র্‌বে কোথা; আপনা লোককে তো ডাক্‌বে না, পয়সা জমাচ্ছে,

কবিরাজের বড়ী খাচ্ছে; দো একঠো বাবু কস্‌বী ঘরসে সরাপ পিকে দাঙ্গা ক'র্‌ছে আর ম'র্‌ছে।

পুঁটি। তাই তো রামা, কি হবে বল্ দেখি?

মুদ্দ। এক শল্লা হ্যায় বাবু, আপলোককা ফিস্ (fees) কবিরাজ লোক্‌সে কম্‌তি কিজিয়ে।

পুঁটি। আরে দূর ব্যাটা, চার গণ্ডা পয়সা পেলে নিই, তাতেও রোগী জোটে কই!

মুদ্দ। তব্ বাবু, হামলোককা গোরীবকা পর মেহের-বাণী ক'রো, মুফৎ দেখা সুরু করো, ফিস্ ছোড় দেও; দাওয়াখানাকা কমিশানসে আপলোককা গুজার হোগা, আউর, মুদ্দর চালানসে হামলোককাবি পেট চ'লেগা।

পুঁটি। কে আবার এক বেটা এদিকে আস্‌ছে? কথাটায় বাধা দিলে, একটু গা ঢাকা দিয়ে দাঁড়াই। (অন্তরালে অবস্থান)

(দোকড়ি দালালের প্রবেশ)

দোকড়ি। (রেজিষ্ট্রারের প্রতি) হুজুর, ব'ল্‌তি পারেন, ডুয়ালদাস নন্দী মশয়রে যে গঙ্গাযাত্রা করছিল, শুনছিলাম, তা কৈ? তাদের লোকজনকে তো দেখ্‌লাম না, দাহ কৈর্যা কি চইল্যা গেছে?

রেজি। কি ব'ল্লে, ম'রেছে? কি ব্যামো?

দোকড়ি। আজ্ঞে, পেচ্ছাবের পীরে ছিল।

রেজি। কত বয়েস?

দোকড়ি। আজ্ঞে এই যাইটের মদ্দে।

রেজি। ঠিক ক'রে বল?

দোকড়ি। তবে পঁয়ষট্টিই ধরেন।

রেজি। নাম?

দোকড়ি। আজ্ঞে, ডুয়ালদাস নন্দী।

রেজি। (খাতায় লিখিয়া লইয়া) লাস দেখাওগে।

দোকড়ি। আজ্ঞে, লাসের কথাই তো তাল্লাস করুচি?

রেজি। কি, লাস পাওয়া যাচ্ছে না? পাহারাওয়ালা! তুমি দাঁড়াও ওখানে,—এই, পাহারাওয়ালা বোলাও!

দোকড়ি। আজ্ঞে, পাহারওলা ডাহেন যে?

রেজি। তুমি রিপোর্ট লেখাতে এসেছ, অথচ লাস পাওয়া যাচ্ছে না।

দোকড়ি। আজ্ঞে, আমি জিজ্ঞাস্ করতি আইচি, ডুয়ালদাস নন্দী ম'র্‌ছে কি না? লাস,—লাসের কি কারবার কর্‌চি?—একি ইল্‌সা মাছ, যে লবণ মাইখে পদ্মাপার হইতে রপ্তানী দিমু, লাস কনে পাব?

রেজি। অ্যাঁ, তুমি আমার বই খারাপ ক'র্‌লে, এখন কি হয় বল দেখি? তুমি লাস যেথায় পাও বা'র কর—লাস চুরি!

দোকড়ি। অয়!—লাস আমি গাইঠে বাইন্দা রাখ্‌ছি।

(খুদিরাম উকীলের প্রবেশ)

খুদি। কি হে দোকড়ি, কি গোলমাল হ'চ্ছে?

দোকড়ি। মশাই, দ্যাহেন দেহি কি হুজুতে, তাল্লাস নিতে এলাম—ডুয়ালদাস নন্দী মরুছে কি না। মহাজনের হাতে টাহা প্রস্তুত, তার ছেলের কাচা গলায় দেহিলেই দেয়; কইচ, লাস চুরি করুছে, পদ্মা ডিঙ্গুইলাম, লাস চুরি করুতে?

রেজি। খপর নিতে এখানে এসেছিলে কেন? তার বাড়ী যেতে পারনি? আমার বইখানাই নষ্ট ক'রে দিলে।

দোকড়ি। হঃ, বাড়ী যাতি পারনি? কাণমলা তুমি আমার হইয়া খাবা? আরে মশয়, বুরো না মইলে কি আমার সেই রাস্তায় চলবার যো আছে? আমায় দ্যাখ্‌লে বুরো, শয্য থেহে উঠে তারা দেবে।

খুদি। কি হে, রেজিষ্ট্রার, নন্দী বুড়ো আছে না গেছে?

রেজি। এই তো ঘাটে এসে যে ছিল, সে আজ তিন দিন ম'রেছে। বাঙ্গালের কথায় অন্যমনস্কে লিখে ফেল্লেম, এখন কি করি বলুন দেখি?

খুদি। ও চলে যাবে এখন, ঐ একটা বুড়ীকে অন্তর্জ্জলি ক'র্‌ছে, ও নামটা আর লিখ না, তোমার টোটাল (total) দেখাবে বৈত নয়—অমন তো কর।

রেজি। আজ্ঞে সে ঘুমিয়ে টুমিয়ে প'ড়্‌লে, মুদ্দফরাসকে জিজ্ঞেস ক'রে বানিয়ে বসিয়ে দি।

খুদি। সেই রকমই ক'রো। (দোকড়ির প্রতি) বলি হাঁ হে, পার্টিসন সুট টুট আছে, ক'ছেলে?

রেজি। আজ্ঞে আপনি উকীল, তা আমার ভায়ের হাতের লেখাটী বেশ, ফিপ্‌থি ক্লাশ অবধি প'ড়েছিল; যদি আপনার আপিসে ঢুকিয়ে নেন।

খুদি। আচ্ছা, আমার আফিসে পাঠিয়ে দিও, দেখ্‌বো।

রেজি। আজ্ঞে, ম'শায়ের আপিসটা কোথায় ?

দোকড়ি। জান না উকীলপারা—'খুদিরাম উকীল' ছাইনবোর্ট খোদা আছে ; দেহন দেহি, লাস-চুরির দাবি দিয়ে পাহারালা ডাকছিলেন, একটা আপনার কাম হইয়া গেল ; বন্দরে বন্দরে আলাপ অইলেই লাব—

রেজি। তা বটেই তো, আপনি আস্‌বেন, মরা খবর যত চান, আমি ঠিক ক'রে গুছিয়ে রাখ্‌বো।

দোকড়ি। দেহেন, টাকা কড়ি থাহে, নাবালক ছেইলে, এমনি সব লাসের খবর গুছায়ে রাখ্‌বেন ; কাজ অইলে, মশয়রে কিছু পান খাতি দিয়ে যাব।

রেজি। ওরে রামা, আমি জল খেয়ে আসি, লাস এলে আমায় খবর দিস্।

মুদ্দ। আরে বাবু, ঘুম ক'র যাকে, লাস কাঁহা ?

[ রেজিষ্ট্রারের প্রস্থান।

খুদি। কি হে, পার্টিসন্ স্যুট্‌ ট্যুট্‌ হবে ? দেখছ তো চলে বলে না, কিছু জুটিয়ে পুটিয়ে দাও। ছ'টি মাস—কেন—বছরই ধরনা, এর মধ্যে একটী ইন্সলভেণ্ট কেস্ (insolvent case) পেয়েছিলাম। তুমি কাজ আন, আমি ভাল কমিসন দেব।

পুঁটি। ( স্বগত ) আমি আর গা-ঢাকা থাকি কেন—এদেরও দেখ্‌ছি রেজিষ্ট্রারের সঙ্গে মেলা কথা। ( প্রকাশ্যে ) গুড্‌-ডে খুদিরাম বাবু।

খুদি। গুড্‌-ডে, হ্যালো পুঁটিরাম, এখানে যে ?

পুঁটি। এই ইভনিং ওয়াকে এসেছিলাম।

দোকড়ি। বাবু তো হুজুরের দোস্ত, বাবুর কোন্ আদালতে বেরুনো হয় ?

খুদি। না, উনি ডাক্তার। স্কুলেতে এক সঙ্গে পড়া ছিল। উনি মেডিকেল কলেজে ঢুক্‌লেন, আমি আর্টিকেল ক্লার্ক হ'লেম।

দোকড়ি। বাবুর ডাক্তরখানা আছে কি ? ওষুধ পত্তর দরকার হয় তো সুবিধা ক'রে দিতে পারি, আমার নাম দোকড়ি সেন, বাসা টালায়—আমি দালালী করে খাহি।

পুঁটি। ওষুধ তো পরে, আপাতত রোগীর দালালী ক'র্‌তে পার ?

খুদি। কি হে কাজ কর্ম্ম ডাল্ (dull) নাকি ?

পুঁটি। ভেরি ( very ), তোমার কেমন ?

খুদি। কিছুই তো ক'রে উঠ্‌তে পারিনি ভাই, টাইম্ বড় খারাপ প'ড়েছে ! সেন্স অব্ রাইট লোকের নাই ; আগে শুনেছি, একটা গাছের ডাল নিয়ে ক্রোর টাকার প্রপার্টি পার্টিসন হ'য়ে গেল—ফ্যাক্ট ( fact ) ! তাদের ছেলেরা এখন সার্ভিং ক্লার্কগিরি ক'র্‌ছে।

পুঁটি। শুধু ব্যাড টাইম ! এ কান্‌ট্রীই ব্যাড্। আমার একটী ফ্রেণ্ড্ বিলেত থেকে এসেছে, তার মুখে শুন্‌লেম, সেখানে রোগ ক্রিয়েট করে, সে ছ'মাস ছিল, তার ভিতর দেখে এসেছে, সত্তরটা নূতন রোগ ত'য়ের হ'লো ; আরও ডাক্তারদের কত দিকে কত লাভ,—ডিস্পেনসরীর কমিশন, মদের দোকানের কমিশন, বুচারের দোকানের কমিশন, ডাক্তারের রেকমেণ্ডেসেন ছাড়া কি মিট, (meat), কি ড্রিঙ্ক, লোকে কিছুই ইউজ করে না।

খুদি। আগে ক্লায়েণ্ট, উকীলের সঙ্গে কি দেখা ক'র্‌তে পেতো ? ক্লার্করা কোঠা-বালাখানা ক'রে গেছে ; আর লোক ছিল এণ্টারপ্রাইজিং—কেমন, জালই ক'র্‌লে, খুনই ক'র্‌লে, কিছু না হয়, এক ক্রিমিন্যাল কেসেই চ'লে যেতো।

দোকড়ি। আজ্ঞে জাল খুন তো হতিছে, তবে ঘর ঘর উকীল হইয়া কিছু প্যাঁচ পর্‌ছে—ঘর ঘর ডাক্তর, ঘর ঘর উকীল।

পুঁটি। আরে তাতে কি এসে যায়? তেমন ভাল নার-ভাস্ পেশেণ্ট হ'লে ছ'মাস কেন এটেণ্ড (attend) কর না।

খুদি। একটু ভাল স্যুট হ'লে খালি পোষ্টপন্ নেও না, অপোজিট্ পার্টিকে হায়রাণ কর না, যত হ'য়েছে কাওয়ার্ড, তেমন জিদি লোক হ'লে একটা স্যুটে যে তিন জেনারেসন কাটানো যায়।

দোকড়ি। মশাইরা যদি কাঙ্গালের কথা শোনেন, তা এক সুন্দী বুরার ছেলেতেই আপনাদের দুইজনেরই চল্‌তি পারে, আর এ গোলামেরও এটোটা-কাটাটা খেয়ে প্যাট্‌টা ভরে।

উভয়ে। কি কেস, কি কেস ?

খুদি। কি—পার্টিসন্ ?

দোকড়ি। ক্যাশ খুব জবর, পার্টিসন্ কেন, একজিবিসন্ হতি পারে। মদ খাইয়া হাত-পা ভাঙ্গা অন্তত মাসে দুইটা পাইবেন। মারামারির মকদ্দমা পুলিশে অন্তত হপ্তায় একটা ধরেন। বাবু মোটা কর্‌বার জন্য টোনিকটা

রোজ চল্‌বি, রায়ের বাড়ী-থরিদের লেখাপড়াও হবে। ইয়ার বক্সিসের লিভার আস্‌টাও আছে, মা'র আর পরিবারের খোরাকীর নালিশটা একেবারে পাকা কইরা রাখেন। আর কত বল্‌বো, আপনারা ইংরেজী পর্‌ছেন, আরও কত কি করি নিতি পার্‌বেন, করি নিতি পার্‌বেন।

উভয়ে। বটে—বটে—

খুদি। আমাদের ইণ্ট্রোডিউস্ ক'রে দিতে পার?

দোকড়ি। আপনাগোর মত লোক পালি তো সে বাচি যায়, যত জুটছে আটকুটে বরাখুরে। বুরা মরুছে, আমিতো একেবারেই চল্‌ছি সেহানে, আসেন,—এহনি পরিচয় করাইয়া দেব, কিন্তু আখেরে গোলামেরে, পায়ে ঠেল্‌বেন না!

পুঁটি। আমি পেসেণ্টকে হাতে রেখে চিকিৎসা করা ছাড়্‌বো, তবু তোমায় ছাড়্‌বো না।

খুদি। আমি আদালতে হলপ ছাড়্‌বো, ক্লাইয়েণ্টের কষ্ট (cost) বাড়ানো ছাড়্‌বো, তবু তোমায় ছাড়্‌বো না।

পুঁটি। দেখ খুদিরাম, কোথা থেকে নিমতলার ঘাটে এসে, এর সঙ্গে আলাপ হ'য়ে একটা কাজ হ'য়ে গেল।

দোকড়ি। মশাইরা হিন্দুয়ানী কি মিথ্যা, শাস্তরে কইচে, "শ্মশানে য তিষ্ঠতি স বান্ধব।"

[ সকলের প্রস্থান।

---

## দ্বিতীয় দৃশ্য

দয়ালদাস নন্দীর বাটীর কক্ষ

ভট্টাচার্য্য, ললিতের পিসী ও ললিতের মা।

ভট্টা। বড়্ বড়্ বড়াং—বড়্ বড়্ বড়াং,—বড়্ বড়্ বড়াং—

পিসী। দেখুন ভট্‌চাজ্জি মশাই, আপনার ও বচন টচন রাখুন, পচা আমার হবিষ্যি ক'র্‌তে পার্‌বে না; দুধের ছেলে, ওর আবার ওষুধ, ওর আবার হবিষ্যি, মাচ-ভাত খেয়ে বালির পিণ্ডি দিলে উদ্ধার হবে, দাদা যখন ওর কোলে গেছে, তখন স্বর্গে গেছে।

মা। ঠাকুরঝি, দশটা দিন হবিষ্যি করুক্, দশ পিণ্ডিটা দিক্।

পিসী। না, বাপ্‌রে!—মাছের ঝোল না খেলে ওর পেটের অসুক করে। একটা মাস কেটে গেলে বাঁচি,—নিরিমিষ খেতে দিচ্ছি, এই ঢের।

( ললিতের প্রবেশ )

ললিত (পচা)। না পিসো! আমি হবিষ্যি ক'র্‌বো; কেন—এখন শীতকাল,—ফুলকপি, শালগাম, হ'ল—একদিন বা হাঁসের ডিম ভাতে দিলুম।

পিসী। দূর বোকা ছেলে, হাঁসের ডিম কি খেতে আছে?

ললিত। কেন দোষ কি? তাতে তো আর আঁ'স নেই, কেমন ভট্‌চাজ্জি মশাই?

ভট্টা। না, কপি খান তায় দোষ নাই, গোল-আলুও চলেছে, হাঁ—হাঁ—হাঁসের ডিমটা চ'ল্‌বে না।

ললিত। আর আমি আপনি রাঁধ্‌বো?

ভট্টা। না, মায়ে রেঁধে দিলে দোষ নাই।

ললিত। কেন, নতুন কেরোসিনের উহুন কিনে এনেছি।

পিসী। নারে বাপু, চুপ কর,—ভট্‌চাজ্জি মশাই, আপনি অনুমতি দিন, আমি নিরিমিষ্যি খাওয়াব।

ললিত। পিসো, তুই শুধু পায়ের কথাটা জিজ্ঞাসা কর্, এই শীতকালে মোজা না পায়ে দিলে, আমার পা ফেটে যাবে।

পিসী। ভট্‌চাজ্জি মশাই, পশমের জুতো চ'ল্‌তে পারে?

মা। ঠাকুরঝি, ছেলেটাকে তো মুখ্যু ক'র্‌লে, এখন মিন্‌সের কাজটাও কর্‌তে দেবেনা?

পিসী। আরে থাম্ না লো, আমার চেয়ে যেন ওঁর দরদ্,—আমি কি ব্যবস্থা না নিয়েই কিছু ক'র্‌ছি।

ভট্টা। তা মোজা চল্‌তে পারে, মোজা চল্‌তে পারে, ছেলেমানুষ।

ললিত। আর জুতো? তা নইলে আমার সিল্‌কের মোজা খারাপ হ'য়ে যাবে।

পিসী। ন্যাকড়ার জুতো পায়ে দিতে পার্‌বি; কি বলেন ভট্‌চাজ্জি মশাই?

ভট্টা। বড়লোকে এমন দেয়; বলি শ্রাদ্ধ কিরূপ হবে? দানসাগর শ্রাদ্ধে সকল দোষই খণ্ডে যায়।

মা। বলি ভট্‌চাজ্জি মশাই, ও আপনার কেমন কথা? গরীবের ছেলে—ছেলে, আর বড় লোকের ছেলে—ছেলে নয়?

পিসী। হ্যাঁ দেখ্ বৌ, তুই আমার ওপর কথা ক'স্‌নে ব'ল্‌ছি, যা ব'ল্‌ছি, চুপ ক'রে শুনে যা,—কাল্‌কের ছুঁড়ী এল ফর্‌ফরাতে! ইনি না ব্যবস্থা দেন, আমি নবদ্বীপ থেকে ব্যবস্থা আনাবো। শ্রাদ্ধ দেখ্‌তে দেখ্‌তে আমার মাথার চুল পাক্‌লো, আমি আর ব্যবস্থা জানিনি! আমার ভাসুর-পো চাপকান প'রে আফিসে গেছে, শুধু চামড়ার জুতোই পায়ে দেয়নি।

ললিত। পিসো, সেই বেন্দাবনী জুতোগুলো?—সে বিশ্রী দেখায়, আমি পায়ে দেব না।

ভট্টা। তা সাহেব-বাড়ী থেকে মৃগচর্ম্মের জুতা ক'রে নাও না, হরিণের চামে দোষ নাই। নবদ্বীপের ভট্টাচায্যি ব্যবস্থা দিতে পারে, আমি আর পারিনি? ব্যবস্থার মত পয়সা দেয় কে? পিত্যেসের মধ্যে একটী মধুপর্কের বাটী। দানসাগর শ্রাদ্ধ হ'লো—রাজসিক শ্রাদ্ধ, তা যদি করেন তো সকল বিধিই আছে। মনু ব'লেছেন,—

"কলৌ তামসিক শ্রাদ্ধ, রাজসিক ধনেশ্বরে।
ত্রেতায়াং সাত্ত্বিক শ্রাদ্ধ, সংগ্রাম নরবানরে।
দ্বিজ পুরোহিতো তুষ্টা, সর্ব্বদোষ হরে হর।
কলৌ ধন্য ধনাঢ্যেন, যং কৃত্বা দানসাগর॥"

কি না, কলির হ'লো গে—তামসিক শ্রাদ্ধ; আর যারা বড় লোক—তারা রাজসিক ক'র্‌বে; ত্রেতায় ছিল গে সাত্ত্বিক শ্রাদ্ধ,—বড় কঠিন, বিভীষণ ক'রেছিল—সইলো না, নর-বানরের যুদ্ধ হ'লো। বামুন-পুরুতকে সন্তুষ্ট ক'র্‌তে পার্‌লে স্বয়ং মহাদেব নিজে সব দোষ অপহরণ করেন। কলিতে দানসাগর ক'র্‌লে ধন্য ধন্য হয়; দানসাগর শ্রাদ্ধ কর,—ললিত বাবু সব ক'র্‌তে পারেন।

পিসী। বৌ শুন্‌লি, 'অতুরের নেম নাস্তি।'

মা। বলি ভট্‌চাজ্জি মশাই, তোমার কেমন কথা গো, বেটার কি কাজ নাই?

ভট্টা। মা, আপনি চিন্তিত হবেন না, আমি ব্যবস্থা দিলেম, দেখি কোন্ ভট্টাচায্যি খণ্ডন করে।

মা। এখন দানসাগর আমার কে করে? মেয়ের পুরী, একটা কি অভিভাবক আছে?

পিসী। ওমা, দানসাগর ক'র্‌তে হবে বইকি, আমার ভাসুর-পোদের ডেকে পাঠাই, তারা সব ক'রে দেবে।

মা। এখন বেয়াইকে এক্‌জিকুটার ক'রে গেছেন,—তাঁর মত না হ'লে তো আর হবে না।

পিসী। ওমা, দানসাগর না ক'রলে হয়! এতটা টাকা রেখে গেল, আমার ভায়ের কাজটা হবে না? একটা ঢি-ঢি প'ড়্‌বে না? তোমার কেবল টাকায় গাঁট দেওয়া, আর দুধের ছেলেকে হবিষ্যি করিয়ে সারা!

মা। ঠাকুরঝি, তোমার কথা আর আমার ভাল লাগে না ভাই।

পিসী। তা তোমার এ শোকের সময়, এ সব কথায় থেকে কাজ কি,—এখন কি তোমার মাথার ঠিক আছে? আমরা গিন্নি-বান্নি আছি,—সব ক'রচি; তুই বাপু চাইলে, টাকাটা বার ক'রে দিস্,—না পারিস্ চাবিটা আমায় দিস্; আমরা শোকের সময় শোক করি, কাজের সময় বুকে পাথর বাঁধি।

মা। পাষাণ বেঁধেছ, তা দেখ্‌তেই পাচ্ছি, আমি চ'ল্লুম।

[ ললিতের মার প্রস্থান।

(নেপথ্যে দোকড়ি)। ললিত বাবু! ললিত বাবু! ওপরে আছেন না কি?

ললিত। কেও—দোকড়ি?—আছি—দাঁড়াও!

(নেপথ্যে দরোয়ান)। আরে হিঁই বৈঠো, হুকুম হোয়, ছোড় দেবে।

পিসী। কে আবার ম'র্‌তে এলো? ভট্‌চাজ্জি মশাই, একবার আমার সঙ্গে আসুন,—মাগীর এখন মাথার ঠিক নাই—দিন তো দেখ্‌তে দেখ্‌তে গেল; আর দেখুন, আপনি যে ব্যবস্থা দেবেন, আমি তাই ক'র্‌বো। পচা কখনো 'না' জানে না, 'বাপ' জানে না,—আমাকেই জানে, আমার কথা ঠেল্‌বে না; কিন্তু আমার শ্বশুর-বাড়ীর গুরু-পুরুত—এদের ভাল ক'রে বিদেয় ক'ত্তে হবে। এদিকে আসুন, আরও অনেক কথা আছে।

[ ললিতের পিসীর প্রস্থান।

( পুরোহিতের গমনোদ্যোগ ও ললিত কর্ত্তৃক পুরোহিতের টিকি আকর্ষণ )

ললিত। ঠাকুর, দাঁড়াও,—আমি দানসাগর ক'র্‌বো, হাঁসের ডিম খাবার ব্যবস্থা ক'রে দাও।

ভট্টা। তা আপনার যা ইচ্ছা ক'র্‌বেন, কিন্তু হ—হ—বিষ্যি ভোজন গোপনে ক'র্‌তে হয়,—গোপনে ক'র্‌তে হয়।

ললিত। কেন, আমি টেবিলে ব'সে খাব,—যদি পাঁচজন বন্ধুই এলো।

ভট্টা। কি জানেন ললিত বাবু, গরীব ব্রাহ্মণ আছি, দুঃখ ঘুচিয়ে দেবেন,—আমি আপনার হ'য়ে সব নিয়ম পালন ক'রে দেব, আমায় মূল্য ধ'রে দেবেন; পুরোহিতের উপর সকল ভার চলে, সকল ভার চলে।

[ পুরোহিতের প্রস্থান।

(নেপথ্যে দোকড়ি) ললিত বাবু! ললিত বাবু! দরয়ান ছারে না।

ললিত। এস, এস, দরোয়ান ছোড় দেও।

[ ললিতের প্রস্থান।

---

## তৃতীয় দৃশ্য

ললিতের বৈঠকখানা।

( ললিতের প্রবেশ )

ললিত। উঃ! ভুলে গেলুম; খৃষ্টমাসের (Christmas) ব্যবস্থাটা ক'রে নিলে হ'তো; তা ওতো বলেই গেল, ওকে মূল্য ধ'রে দিলেই সব হ'বে।

( দোকড়ির প্রবেশ )

কি হে দোকড়ি যে?

দোকড়ি। বাবুর সঙ্গে আলাপ ক'র্‌তি দুইজন জাণ্ট্‌-মেন আইচে, একজন ডাক্তর, একজন কোর্টের উকীল।

ললিত। কৈ ডাকো না?

দোকড়ি। আপনি সেকেন্ করে লন, জাণ্ট্‌মেন্ লোক—বাবুর আলাপের যোগ্য, তাই আন্‌লাম, বর বর সাব—বর বর মেম ওদের হাতে।

ললিত। ম'শায় আসুন।

( খুদিরাম ও পুঁটিরামের প্রবেশ )

আমার বড় সৌভাগ্য, ব'স্‌তে আজ্ঞা হয়।

খুদি। শুন্‌লেম, আপনি একজন এডুকেটেড্ ইয়ঙ্গ-ম্যান্, তাই আপনার সঙ্গে সাক্ষাৎ ক'র্‌তে এলুম।

পুঁটি। আপনার সঙ্গে আলাপ ক'রে বড় প্লিজড্ হলুম। আমরা মেডিকেল ম্যান্, ভিজিট ভিন্ন কোথাও যাই না,—আপনার চরিত্রের কথা শুনে দেখা ক'র্‌তে এলুম।

দোকড়ি। আপনারা বইসে আলাপ কর্‌বেন, আমি বিষয়-কর্ম্মের কথাটা সেরে যাই। বাবু, আজ লন, কাল লন, টাকা প্রস্তুত, আমরা কাঁচা কথা কই না,—ব'লে গেছলাম কাছা গলায় উঠবে, আমিও প্যামেণ্ট কর্‌বো; এই উকীল বাবু আছেন, লেখাপরা সব দেহায়ে দেবেন, ডাক্তর বাবু আপনার তরফে ইসাদি হবেন।

ললিত। তা কাল সকালেই তবে পেমেণ্ট হোক, কত দিচ্ছ?

দোকড়ি। যা লন; কাল সকালে—দশ হাজার মজুত আছে।

ললিত। আরও বিশ হাজার চাই।

দোকড়ি। গোলাম আছে, আপনার ভাবনা কি?

ললিত। তা খুচরো নোট ক'রে রাখ্‌তে ব'লো, ভারি নোট ভাঙ্গাতে হাঙ্গাম।

দোকড়ি। খুচরা নোটও থাক্‌বে, শাল, দোশালা, আংটী,—আর বরদিন আস্‌ছে, আপনাকে সওগাৎ দিতে হবে তো,—তা ষাইট্ কলসী খাজুর গুর আছে, কোমলাও আছে পাচশত।

ললিত। না, আমার নগদ টাকা চাই,—সাহেবের পোষাক পরি, শাল টাল নিয়ে কি ক'র্‌বো? আর কতক-গুলো ঝোলা তুমি হাবাড় খেও, গুড় তোমার বাঙ্গালের খোরাক।

দোকড়ি। তা না রাখেন, আমি বেচে দেব,—গোলাম আছে ভাবনা কি? আপনি একটা সই করে দেবেন মাত্র; ও মহাজনের একটা পদ্ধতি আছে, ওরা বোঝে না।

ললিত। তা যা হয় ক'রো, আমার টাকার দরকার।

দোকড়ি। তা যাই, আমি আর বিলম্ব কর্‌বো না, সব ঠিক করে রাখি গিয়া। কাল সকালে দশটার সময় তো ঘুমে থেহে উঠ্‌বেন?

ললিত। তা উঠ্‌বো বৈ কি।

দোকড়ি। তবে আসি, বসেন ডাক্তর বাবু, আলাপ করেন, আগায়ে বসেন। [দোকড়ির প্রস্থান।

খুদি। আপনি কি কিছু লোন্ ক'চ্ছেন ?

ললিত। হাঁ, এদ্দিন বাবা যকের ধন আগ্‌লে গেলেন; যখন ম'লেন, তখনও বজ্জাতি ছাড়্‌লেন না, শ্বশুরশালা হ'য়েছেন একজিকিউটার, তার হাত তোলায় থাক্‌তে হবে।

খুদি। হ্যাঁ, এ ইণ্ডিপেণ্ডেন্স আমি অ্যাপ্রুভ্ করি।

পুঁটি। ইণ্ডিপেণ্ডেন্সের মত কি আর আছে, আপনার টাকায় কেন পরের মুখ চাওয়া ?

খুদি। তা এ তো ভাল উপায় ক'চ্ছেন না, ও মহাজনদের কাছে ধার ক'রে, দশ হাজার লিখে দিয়ে, জোর পাঁচ হাজার পান তো ঢের।

ললিত। তা কি ক'র্‌বো, একজিকিউটার তো এক পয়সা দেবে না, শ্বশুর বেটা তো এমন শালা নয়,—সে আবার বাবার বাবা।

খুদি। এ আপনার পূর্ব্বপুরুষের সম্পত্তি ?

ললিত। তা নয় তো কি, বাবাকে আর এক পয়সা রোজগার ক'র্‌তে হয়নি,—খালি সুদ খেয়েছেন, আর রায়েত নাঠিয়ে জমি কেড়ে নিয়েছেন।

খুদি। আপনি উইল সেট্ অ্যাসাইডের নালিশ করুন, তা হ'লেই একজিকিউটার থাকবে না। আপনার নিজের সম্পত্তি, আপনি নিজে দেখে শুনে ম্যানেজ ক'র্‌বেন। আর আমার এই ফ্রেণ্ড ডাক্তার আছেন, এ হ'তে আপনার বিশেষ উপকার হবে, ইনি সাক্ষী দেবেন যে, যখন উইল ক'রেছিলেন, তখন আপনার পিতার মস্তিষ্কের দোষ ছিল, হি ওয়াজ্ নট্ ইন্ এ ফিট্ ষ্টেট্ টু নো হোয়াট্ হি ওয়াজ ডুইং। (He was not in a fit state to know what he was doing.) ফ্রেণ্ডের জন্য সকলি ক'র্‌তে হয়।

ললিত। উনি তো বাবার চিকিৎসা করেন নি।

পুঁটি। কোন্ ডাক্তার দেখেছিলো ? আমার সঙ্গে অনেকের আলাপ আছে,—আমি হয় তো ঠিক ক'রে নিতে পার্‌বো।

ললিত। ডাক্তারি ওষুধ খাবে ? কবিরাজ দেখিয়েছিল, ভিরকুটী কত!

খুদি। থ্যাঙ্ক গড্, হ্যাপি কন্‌সিডেন্স (Coincidence); আপনার ফাদারের ডেথ হ'য়েছে কবে ?

ললিত। পরশু।

খুদি। ঘাটে রেজেষ্টরী করা হ'য়েছিল ?

ললিত। তা হ'য়েছিল বৈকি, আমার শ্বশুর রিপোর্ট লেখায়।

খুদি। আই কন্‌গ্রাচুলেট ইউ, আপনার ফাদারের মৃত্যু জাল, উইল জাল, আপনার শ্বশুর ট্যান্সপোর্ট হবে।

ললিত। সে কি রকম ?

খুদি। দোকড়ি দালাল আজ বৈকালে ঘাটে আপনার ফাদারের মৃত্যু হ'য়েছে কি না, এন্‌কয়ারী ক'র্‌তে গিয়েছিল। রেজিষ্ট্রার ব্যাটা—কি নাম, কি ব্যামো, কোথায় বাড়ী জিজ্ঞাসা ক'র্‌তে, ভুলে—ফের আজ রেজেষ্ট্রী ক'রে ফেলেছে; আপনার শ্বশুরকে আর দোকড়ি দালালকে কন্সপিরেসি ক'রে ফোরজারী চার্জ্জে ফেল্‌ছি। এক দফা ক্রিমিন্যাল, আর এক দফা সিভিল, ফোরজড্ উইল ক্যান্‌সেলের জন্য অ্যাপ্লিকেসন।

পুঁটি। বেশ হ'য়েছে, দোকড়ি দালালকে আপনার এনিমি ক্রুভ্ ক'র্‌তে হবে, ওকে আর বাড়ী ঢুক্‌তে দেবেন না।

ললিত। টাকা - কাল সকালে টাকা—

খুদি। টাকা আমি দেব, আপনি হ্যাণ্ডনোটে ধার ক'রবেন না, আমি কম সুদে মর্টগেজ করিয়ে দেব।

ললিত। কিন্তু লোকটা বড় সারভিসেবল ছিল, আমার অনেক প্রাইভেট কাজ ক'র্‌তো। আপনারা আমার ফ্রেণ্ড, বলি এমন কি লুকিয়ে বৈঠকখানায় আনতো; বাবা একদিন টের পেয়ে কাণ ম'লে তাড়িয়ে দেন।

পুঁটি। আপনি এই বাজারে নারকেল তেল মাখা পাব্‌লিক ওম্যানগুলোর সঙ্গে মিক্‌স্ করেন ? আমি লেডিজদের সঙ্গে আলাপ ক'রে দেব, আপনি যাকে ইচ্ছা —বাগানে নে যাবেন।

ললিত। ইংলিস্ লেডি ?

পুঁটি। ইংলিস, আরমেনিয়ান, জার্ম্যান।

ললিত। সত্যি, মাইরি! গিভ্ হাণ্ড্ গিভ্ হাণ্ড্।

পুঁটি। আপনাকে বড় বড় পার্টিতে নিয়ে যাব, বলেতে (Ball) লেডীদের সঙ্গে ডান্স্ ক'র্‌বেন। আপনি ইংরেজী পোষাক পরেন ব'ল্লেন না ?

ললিত। পেন্ট্‌লেন কোট সব ঠিক ক'রে রেখেছি, কেবল হ্যাট্‌টা বাবার ভয়ে পরিনি, তা যা আছে, প্রায়ই হ্যাটের মতন, খালি চারিদিকের কার্‌ণিসটা নেই।

পুঁটি। না, হ্যাট প'রতে হবে।

ললিত। বলে (Ball) আমি বিবির সঙ্গে নাচ্‌তে পারবো কেমন ক'রে? আপনার সঙ্গে খুব আলাপ?

পুঁটি। আলাপ আছে—আর উপায়ও আছে; আপনি মধ্যে মধ্যে বাড়ীতে পার্টি দিন,—বড় বড় সাহেব, বড় বড় লেডী সব আসবে,—আসল গোরা। আর জানেন, এ সব ছোট কাজে দুর্ণাম হয়, আপনার এমন পজিসন্ ক'রে দেব যে, লেভিতে পর্য্যন্ত নিমন্ত্রণ হবে; আর এন্‌জয়মেণ্টও ফার্ষ্ট ক্লাস হবে।

ললিত। কি করে?

খুদি। আপনি স্যুট্ ফাইল করুন, বড় বড় ব্যারিষ্টারের সঙ্গে আলাপ হবে, তাদের থ্রু (through) তে।

পুঁটি। স্যুট তো ফাইল ক'রবেনই, সেতো আমি সাক্ষী দেব; একটা পলিটীক্যাল পার্টি ক'রবো আমরা—বুঝেছ খুদিরাম, যাতে স্ত্রী-স্বাধীনতা হয়, বিধবা বিবাহ হয়, খাওয়া-দাওয়া রেষ্ট্রিক্‌সন উঠে যায়, ন্যাশান্যাল এনার্‌জি বাড়ে,—এমন সব কাজ ক'রতে হবে।

ললিত। স্ত্রী স্বাধীনতা কি?

পুঁটি। এই আপনার স্ত্রী আমাদের সাম্‌নে আস্‌বে, আমাদের স্ত্রী আপনার সঙ্গে বেড়াতে যাবে।

ললিত। বেশ, বেশ, এ যদি হয়, তা আমার মেম চাই না,—আমি ইংরিজী জানিনি, মেমেদের সঙ্গে প্রাণ খুলে কথা কইতে পার্‌বো না।

পুঁটি। হবে না কেন,—চেষ্টা, উদ্যম, এজিটেসন আর তার সঙ্গে পয়সা খরচ ক'রলেই হবে। আপনি উদ্‌যোগ করুন, এই খৃষ্টমাসের দিনেই ফার্ষ্ট মিটিং করা যাবে; আমোদ, কাজ—দুই এক সঙ্গে হবে,—কোন দেশে কেউ কখন এমন করেনি।—কেমন হে খুদিরাম ভায়া, এর মধ্যে টাকাটার যোগাড় ক'রতে পার্‌বে তো?

খুদি। এই ডিড্‌টা তৈয়ার ক'রতে যা দেরি, তা হ'য়ে যাবে।

ললিত। খৃষ্টমাস কবে?

পুঁটি। ফিরে হপ্তায়।

ললিত। তা আমার যে মেডিসিন্ হ'য়েছে, বাবার একটা শ্রাদ্ধের হাঙ্গাম আছে আবার,—সাহেবদের সঙ্গে খানা কেমন ক'রে খাব?

খুদি। শ্রাদ্ধ-ফ্রাদ্ধ আবার কি, ওসব মানেন নাকি?

পুঁটি। তা শ্রাদ্ধ ক'রতে হয়—ক'রে ফেলুন; বাপ-মাকে জল পিণ্ডি দেবে তা আবার একমাস বসিয়ে রাখা কেন? যত শীঘ্র দেওয়া যায়—তত ভাল ছেলের কাজ হয়।

ললিত। তার এক রকম যোগাড়ও হ'য়েছে, দানসাগর কর্‌বো, পুরুত ব'লেছে, তার মূল্য ধ'রে দিলেই আমার ছুটী, সে সব ক'র্‌বে।

পুঁটি। তবে আর কি, মূল্য ধ'রে দেবেন।

খুদি। তা আপাতত কত টাকার ঠিক ক'র্‌বো?

ললিত। আমার এখন দশ হাজার চাই; আর বড় দিনের কি লাগ্‌বে, মকদ্দমার খরচ, সে আপনারা জানেন।

পুঁটি। হাজার ত্রিশ ঠিক কর, রোজ রোজ ঘেণ্ডা ভাল নয়।

ললিত। বেশ কথা।

(চাকরের প্রবেশ)

চাকর। বাবু, বাড়ীর ভেতর ডাক্‌ছেন, জলখাবার যায়গা হ'য়েছে।

খুদি। তা যান, আপনি জল টল খান গে, রাত তো হ'য়েছে। আমরা সকালেই আস্‌ছি, মোদ্দাৎ দোকড়ি না বাড়ী ঢোকে।

ললিত। তবে আমি বাড়ীর ভেতর যাই—ওরে বাবুদের একটু দে—প্রথম দিনটা; তবে আসি।

খুদি। না না, আজ থাক, আর একদিন হবে।

ললিত। তবে পান এনে দে, আর তামাক এনে দে, আমি চ'ল্লুম।

[ ললিতের প্রস্থান।

চাকর। আপনারা বসুন, আমি তামাক আন্‌ছি।

[ চাকরের প্রস্থান।

খুদি। তুমি আবার কি ধুয়ো তুল্লে হে, পলিটিক্যাল এসোসিয়েসন, লেডি, লিভি;—আমি প্রফেসনালি ডিল করাই ভাল বুঝি, রেগুলার কনভেয়্যান্স হ'য়ে মর্টগেজ হোক,

সিভিল, ক্রিমিন্যাল দু'রকম স্যুটই ফাইল করা যাক্, তোমারও মেডিক্যাল জুরিস্প্রুডেন্স পড়ার পরিশ্রমটা পুষিয়ে আসুক, আর আমারও প্রফেসন্যাল পসারটা জাঁকুক্। লেট আস্ অ্যাক্ট ইন্ কন্সার্ট। ( **Let us act in concert.** )

পুঁটি। তোমার এক গাদা ল বই, আমার একখানি জুরিস্প্রুডেন্স ; তোমার ফৌজদারী, চিকেনারী কত র'য়েছে, আমার একেত একটা প্র্যেক্‌টিস্ ক'র্‌বার সাবজেক্টও নাই। আর ওকেও তো একটা আমোদ-টামোদ দিয়ে রাখা চাই,—খালি আদালতে ঘুরোলেই কি ওর প্রাণ ঠাণ্ডা থাক্‌বে ? তা একটু রিফরমড ইয়ারকি না ঢোকালে যে আমাদের সোসিয়েল্ পজিসন্ যাবে। সর্ব্বদা ওকে চোখে চোখে রাখ্‌তে হবে। এ সহরে তো শুধু তুমি আর আমি ছিপ্ নিয়ে ফির্‌চি নি, অত বড় কাতলা গা-ভাসান দিলে অনেকেই গাঁথ্‌বার চেষ্টায় ঘুর্‌বে। মদ-মেয়েমানুষের চার—বড় জবর চার !

খুদি। তা কি ক'র্‌বে ?

পুঁটি। আমার একটা ন'সে ব'লে ভাইপো আছে,তাকে ওর সঙ্গে জুটিয়ে দিচ্ছি,—সেই সব কীর্ত্তি ক'রে বেড়াবে।

খুদি। দোকড়ে বেটাকে তাড়ান গেল,—আবার ভিড় বাড়াতে চাচ্ছ কেন ?

পুঁটি। আরে সে একটা পাগলা,—তাকে নিয়ে ভয় নাই, একটা হুজুগ ক'রে চোগা-চাপকান্ প'রে তার স্পিচ্ ক'রে বেড়াতে পার্‌লেই হ'লো।

খুদি। ভাল কথা মনে প'ড়্‌লো,—আমার একজন সারভিং ক্লার্ক আগে গোরার দালাল ছিল ; তাকে ভিড়িয়ে দেওয়া যাক ; কলিঙ্গের বিবি আর জাহাজী গোরা এনে এনে ওর সঙ্গে ইয়ারকি দেওয়াবে ; মিছিমিছি কাকেও ব'ল্‌বে ম্যাজিষ্ট্রেট, কাকেও ব'ল্‌বে ব্যারিষ্টারের মেম,—কি বল ?

পুঁটি। এইবার তুমি আমার মতলব কতক বুঝেছ ; টাকাতো প্রোফেসন্যাল উপায়ে মারা যাবেই, একটা আপনাদের নাম কেনা যাক্ না, পজিসনটা বাড়িয়ে নেওয়া যাক্। ওকে লালবাজারের কাফিখানায় পাঠিয়ে বোঝান যাবে যে, ইভনিং পার্টি যথার্থ ইভনিং পার্টি, লিভিতে আপনাদের ইন্‌ট্রডিউস করার চেষ্টা করা যাক না, তোমার আমার বাইরের ছটা ফিরিয়ে ফেল্‌তে হবে।

খুদি। বেশ বেশ, তাই ভাল, একটা চাই কি অনারেবেল টনারেবেল হ'তে পারা যাবে।

পুঁটি। দেখ্‌লে বাবা, এনার্জির গুণ ! আমরা যেন জুলিয়াস্ সিজার্ হ'য়েছি,—এলুম আর লঙ্কাকাণ্ড ক'রে চ'ল্লুম।

খুদি। রসো বাবা, ভাত তো মাখ্‌লে, এখন মুখে তোল।

পুঁটি। ওর ডৌলটা ঠিক্ ডায়োগনিসিস্ (diagnosis) ক'রে নেওয়া গেছে, গোলা তো খা ডালা।

খুদি। চল, আর তামাকের জন্য দাঁড়ায় না, বড়মান্‌ষের বানেয়াৎ চাকর, এখন টিকে ধরাচ্ছে, কাল সকালে এসে খাওয়া যাবে।

[ উভয়ের প্রস্থান।

---

## চতুর্থ দৃশ্য

রঙ্গ-পট

( মেথর ও মেথ্‌রাণীর প্রবেশ )

( গীত )

মর উম্‌দা উম্‌দা চিজ সওগাৎ লিয়া,
যিঁস তিসিকো মর দেগা নেহি ;
ঘরকো দুমাকো মর লে যাগা ওভি সহি।
মায় বাপ জিসিকো রোয়ে,
জরু ছোড়্‌কে কস্‌বি ঘরমে শোয়ে,
হাম ওস্‌কো দেওয়ে ;
গঙ্গা কিরা মর সাচি কহি।
যো না মানে দেওতা ভি না মানে পীর,
বে-পয়জারসে যিসিকো না নোয়ে শির,
সরাপ মে রহে যো মস্তাগীর,—
যো ছোড়া হায় জাত,
ড্যাম্ ড্যাম্ ব'লে হে ছোড়েহে লাথ,
উসিকো দেনে মর খাড়া রহি।

( উভয়ের প্রস্থান।

[ রঙ্গদার ও রঙ্গিণীর নৃত্য করিতে করিতে
প্রবেশ ও প্রস্থান।

---

## পঞ্চম দৃশ্য

কক্ষ

( ললিত, নসীরাম ও মুক্তারামের প্রবেশ )

নসী। না, বল এণ্ড সাপার (Ball and supper) বেশী রাত্রে; সন্ধ্যার সময় যা অ্যারেঞ্জমেন্ট্ আছে, ইণ্টার-ন্যাসান্যাল পলিটিকোসোসিয়েল প্রসেসন্ ক'রে বাগানে প্রবেশ; তারপর পিক্‌নিক্, তাতে বড় বড় ব্যারিষ্টার, ক্যাপটেন, লেপ্টেনেণ্ট সব জয়েন্ ক'র্‌বে, শেষে মেমেরা এসে পৌঁছিলে গ্র্যাণ্ড বল এণ্ড সাপার হ'য়ে এণ্টারটেনমেণ্ট ক্লোজ করা যাবে।

ললিত। তাতে কি হবে?

নসী। এ ক'র্‌লেই নাম বেজে যাবে, বল ( Ball ) এ আমোদের চূড়ান্ত, আর প্রসেসনে নাম।

মুক্তা। আর পিক্‌নিকে আহারের ঘটা।

ললিত। নাম বেরুলে তো বড় বড় মেম, বড় বড় সাহেবদের সঙ্গে খানা-টানা খাওয়া যাবে?

মুক্তা। হুঁ।

নসী। আর আমাদের ইণ্টারন্যাসান্যালের মতলবটা কি জান? যেমন উইলসনের হ'লো, হল্ অব্ অল্‌নেসনস, তেমনি খৃষ্টমাস হবে পরব অব্ অল্ নেসনস্—অর্থাৎ ইহুদি, পার্শি, মোগল, চীনেম্যান, মান্দ্রাজী, সব জাত এক সঙ্গে গান-বাজনা আহারাদি ক'রবে।

ললিত। না না, চীনেম্যানটা কাজ নাই, ওরা আর্‌সুলো খায়।

মুক্তা। না না, চীনেম্যান থাক্,—এক একটা চীনে-মেম বড় জবর আছে; দেড় ছটাক ওজনে, যেন ছবিখানি!

ললিত। তব্ বহুৎ আচ্ছা, জয় জগন্নাথ, সব জাত একত্র!

মুক্তা। ঢের ঢের শালা বাবুয়ানা ক'রে গেছে, এমনটা কেউ করেনি।

ললিত। খুদিরাম বাবু, পুঁটিরাম বাবু যাবেন তো?

মুক্তা। যাবেন বৈকি, তাঁদের ওয়াইফ নিয়ে পিক্‌নিকে যাবেন।

ললিত। আর ব্যারিষ্টারেরা?

নসী। সাহেবেরা কি মেম ছাড়া কোথাও যায়?

ললিত। তবেত ইস্তক কাবার!

মুক্তা। শুধু ইস্তক—ইস্তক বিন্তি কাবার। সাহেব, বিবি, আর গোলাম এই মজুত আছি।

ললিত। আমাকেও কি পরিবার নিয়ে যেতে হবে?

নসী। গেলে দেখায় ভাল, ইংরেজের মজ্‌লিস্।

ললিত। চার দিন কেটে গিয়েই তো মুস্কিল হ'য়েছে, নইলে দিদির চতুর্থীর নাম ক'রে আনাতুম, আর সঙ্গে ক'রে বাগানে নিয়ে যেতুম।

নসী। আপনার তো ভগ্নী নাই?

ললিত। ব'লতুম পিসো চতুর্থী ক'র্‌বে।

মুক্তা। তাকি হয়?

ললিত। কেন, আমার বোন পারে, আর বাবার বোন পারে না?

নসী। মাই ডিয়ার, আজ না দশ দিন?

ললিত। হ্যাঁ।

নসী। দশপিণ্ডির নাম ক'রে আনাও।

ললিত। সেই বেশ, আমি ব'লবো—দশপিণ্ডিতে বের্‌যো উচ্ছুগ্‌গু ক'র্‌বো। খৃষ্টমাস প্রেজেণ্ট পাঠাব, আর সেই সঙ্গে আন্‌তে পাঠাব। ভাই নসি, সাহেবদের কথার জবাব দেব কি ক'রে?

মুক্তা। ইয়েস, নো, ভেরি ওয়েল, আর হিন্দিতে ব'লবে।

ললিত। আমি তো বুঝ্‌তে পারবো না; আমি তোমায় জিজ্ঞাসা ক'রবো—'কি ব'লছে', উল্টা করে, 'ইক লবছে'?

নসী। কেন, আমীর-ওমরা, রাজা-রাজ্‌ড়া—তারা সব আপনার ভাষায় কথা কয়; তুমি বাঙ্গ্‌লায় ব'লবে, আমি ইণ্টারপ্রেট ক'রে দেব।

ললিত। এই মদ খেয়ে ধরা প'ড়্‌লে, পুলিসে যেমন করে?

নসী। হ্যাঁ, তুমি বাঙ্গ্‌লায় ব'লে যেও।

ললিত। না ভাই, বাঙ্গ্‌লা কথা কইলে মুখ্যু ঠাওরাবে। আমি ঐ উল্‌টো কথা কব, তুমি ব'লো, মান্দ্রাজী বুলি ব'ল্‌ছে।

নসী। সে মন্দ নয়, একটা বিজাতীয় ভাষায় কথা কওয়া চাই,—তাতে রেস্‌পেক্‌টেবিলিটী বাড়ে।

ললিত। সাহেবেরা খেপে ঘুসি-টুসি মার্‌বে না তো?

নসী। না।

মুক্তা। আর তুই একটা আমোদ ক'রে মারে, স'য়ে যাবে; এই আমরা যে কত গোরার ঘুসি খেয়েছি।

নসী। হ্যাঁ, তাতে ফিজিক্যাল এক্সারসাইজ হয় বটে, বক্সিং নোবল আর্ট (Boxing noble art)

ললিত। আর এক মুস্কিলে প'ড়েছি,—এই এক মাসের ভেতর বাগানে গেলে, মা বাড়ী ছেড়ে চ'লে যাবে ব'লেছে।

নসী। তা অমন যাবে,—আমি যখন রিফরমড্‌ হই, আমার মা গলায় দড়ী দেয়।

ললিত। আর পিসীও একটু বেজার—বেজার; দশপিণ্ডি আপনি দিলুম না,—পুরুতকে মূল্য ধ'রে দিলুম।

নসী। সে বেশ ক'রেছ।

মুক্তা। এই যে লোক প্রাচিত্তিরের সময় গরুর মূল্য ধ'রে দেয়,—দেব্য মূল্যনাং শোধ্যাতে।

নসী। বেজার হয় হবে,—ও মাগীগুলো তফাৎ হয়, সে ভাল',—রিফরমেসনের পথে বিষম কণ্টক। আমি এখন চ'ল্লুম,—হাতে ঢের কাজ র'য়েছে,—প্রসেসনের উদ্‌যোগ ক'র্‌তে হবে।

ললিত। তা মুক্তারাম, তুমি যাও। বাগানটা যাতে—ডাক্তার বাবু যেমন যেমন ব'লেছেন,—তেম্‌নি তেম্‌নি সাজান হয়, তার তদারক করগে; আর দেখ ভাই মুক্তারাম,—উকীলবাবু, ডাক্তারবাবু যেন ওয়াইফ্‌ আনেনই।

মুক্তা। আন্‌বেন বৈকি।

ললিত। আমিও ওয়াইফ্‌কে আন্‌তে পাঠাই, আর খৃষ্টমাস প্রেজেন্টগুলো পাঠাইগে। হ্যাঁ মুক্তারাম, মকদ্দমার কি হ'লো?

মুক্তা। এই বড়দিনের বন্ধ খুল্লেই একেবারে গজকচ্ছপের যুদ্ধ বেধে যাবে, এস নসীবাবু।

[ সকলের প্রস্থান।

---

## ষষ্ঠ দৃশ্য

শিবুচৌধুরীর বাড়ীর উঠান

শিবুচৌধুরী ও দোকড়ি।

শিবু। আর তুমি তো ছেলেটাকে মজালে।

দোকড়ি। আজ্ঞে হুজুর, আমি মাগীবাড়ী আস্‌টা নিয়া যেতেম বটে, কিন্তু এই মকদ্দমা-মাম্‌লার শলা কি মারপিজের মদ্দি ছিলাম না।

শিবু। বুঝেছি, তোমার বকরায় কম প'ড়েছে,—আমি সব বেটাকে থামে বেঁধে চাব্‌কাবো।

দোকড়ি। আজ্ঞে, আমায় চাব্‌কান, গোলাম হাজির আছে, এই খুদে পুটে বেটারে বেইজ্জত করেন।

শিবু। তোম্‌রা সব সমান।

দোকড়ি। আজ্ঞে, তারা আমার উপর দশকাটী বাবা, যদি অভয় ছান তো বলি।

শিবু। কি, মকদ্দমা ক'রবে তো?

দোকড়ি। আজ্ঞে, পেত্যয় করেন আর না করেন, ঐ খুদিরামের সারবিং ক্লাক, আর পুটীরামের ভাইপো, দুই বেটাতে শলা দিয়া আজ বিবির নাচ করবে,—আর আপনার কন্যাকে সেই মজ্‌লিসে নিয়া যাবে।

শিবু। চোপ্‌, বেকুব!

দোকড়ি। আজ্ঞে, দোহাই হুজুর, মিথ্যা কইছি না; সেখানে গোরার নাচ্‌ হবে, খানা খাওয়া হবে, দশা তো হোলোই না, শ্রাদ্ধও যে হয়, এমনটা বুঝি না। আজ সব ভেপু বাজায়ে গরের মাঠ দিইয়া হল্লা কইরা যাবে।

শিবু। বটে, বটে, রাস্তায় প্ল্যাকার্ড দেখেছিলুম বটে, সে কি ওরা?

দোকড়ি। আজ্ঞে হয়, ঐ আবাগীর পুৎ নইসা।

শিবু। হুঁ, আমি ডেপুটী কমিসনারকে চিঠি লিখ্‌ছি।

( ললিতের পিসীর প্রবেশ )

পিসী। এই যে বেয়াই, আর ভাই আমি লজ্জা-সরমের মাথা খেয়েছি,—গঙ্গা নেয়ে যাব, অম্‌নি এদিকে এসেছি। বাড়ীতে তো সর্ব্বনাশ, তুমি কদিন হেথা ছিলে না, খপর দিতে পারি নি।

শিবু। কি কি! আপনি এসেছেন,—ব্যাপারটা কি ?

পিসী। বৌ তো কিছু বুঝ্‌বে না,—ছেলে কেমন ক'রে কথার বাধ্য ক'র্‌তে হয়, তাতো জানে না,—খালি রাগ্‌তেই জানে। আমি ব'ল্লুম, অত পেড়াপিড়ি করিস্‌নি, বেশী কোটকিনা টেঁক্‌বে না; কালের ছেলে, এখন বেঁকে ব'সেছে, শ্রাদ্ধ ক'র্‌তে চায় না, পুরুতের হাতে টাকা ধ'রে দিয়ে ব'ল্লে—মূল্য ধ'রে দিলুম। দানসাগর শ্রাদ্ধ হবে, তোমরা পাঁচজনে আমোদ ক'রবে, এই সব ভাব্‌নায় ডাক ছেড়ে বিনিয়ে কাঁদ্‌তে পাই নি। সাধ ক'রেছিলাম, মেয়ে-সগ্যির দিন খানিক কাঁদবো, পোড়া কপালে হ'লো না।

শিবু। আবার যে শুন্‌ছি, আমার নামে নালিস ক'রবে।

পিসী। তা, ও সব পারে। আমাকেই যে ব'লছে, বাড়ী থেকে বেরিয়ে যাও। তা যাই, আমি না হয় বিন্দাবন-ফিন্দাবন চ'লে যাই।

শিবু। বেন ঠাক্‌রুন কি বলেন ?

পিসী। তবে আর ব'লতে এলেম কি ছাই ? বেটার ওপর রাগ ক'রে মাগী আজ ভোরে পাল্কী ডাকিয়ে বাপের বাড়ী চ'লে গেল।

দোকড়ি। ছ্যাহেন, এইটে ক্যাবল খুদিরামের শলায়।

পিসী। হাঁরে, তোরা তো ওর সঙ্গে বেড়াস, একটু সুপরামর্শ দিতে পারিসনি ?

দোকড়ি। পিসো, এহন কি আর দোকরির কথা চলে,—এহন যা করে সেই খুদে আর পুটে। তোমায় বারী থেহে বার ক'রছে, পিসো আমিই কোন্ সুখে আছি,—আমার ছাই দেখ্‌লে চাবুক নিয়ে তারা করে, কুত্তা লেলাইয়া দেয়।

( খ্রীষ্টমাস-সওগাৎ লইয়া মুটিয়াগণের প্রবেশ )

শিবু। এ সব কি ? এ বাড়ী না—এ বাড়ী না, বড়দিনের সওগাৎ হিন্দুর বাড়ী কেন ?

পিসী। হ্যাঁ, এইখানকারই বটে, ও বৌমার হবিষ্যির সামগ্রী; কাল থেকে গুছোন ছিল।

শিবু। এ কি হবিষ্যি ? এ যে শোর গরু।

পিসী। ও তোমার কোন্ সাহেবের বাড়ী থেকে আসছে; এই যে আমাদের ওরা পেছিয়ে প'ড়েছে, আলো-চাল মালসা টালসা নিয়ে আস্‌ছে।

শিবু। হ্যাঁরে, ও কি সব, ঠিকানা ভুল হয়নি তো ?

মুটে। এজ্ঞে এহানেই বটে।

শিবু। কে পাঠিয়েছে ?

মুটে। নন্দী সাহেব ব'ল্লেন, বিবি সাহেবের কিস্‌মিসের ভ্যাট; ও খানসামা, পিছায়ে পর্‌লা ক্যান, চিঠি দেহাও না।

( খান্‌সামার প্রবেশ )

খান্। এই চিঠি নিন।

শিবু। এ সব কি হে নফর ?

খান্। আজ্ঞে বাবুর হুকুম, কথা ক'য়ে কে চাবুক খাবে ?

শিবু। ( পত্র পাঠ করিয়া ) অ্যাঁ, একেবারে গেছে !

পিসী। কি, কি, লিখ্‌ছে কি ?

শিবু। লিখেছে আমার মাথা আর মুণ্ড ! এই ভেড়া শোর, গোরুগুলো পাঠিয়েছে, আর মোহিনীকে আজই সেখানে পাঠাতে ব'লেছে, বলে—দশ-পিণ্ডিতে বৃষ-উৎসর্গ ক'র্‌বো।

দোকড়ি। এই ছ্যাহেন হুজুর, গোলাম সত্যি কি মিথ্যা বল্‌ছিল। ছ্যাহেন হুজুর, ঐ খুদে পুটের নামে জাতমারার দাবী দিইয়া, এক নম্বর ফোজদারী করেন।

পিসী। অ্যাঁ, আবাগীর বেটা একেবারে ব'য়ে গেল ! নফ্‌রা, সে আলোচাল ঘি-টি কি ক'র্‌লি ?

খান্। আজ্ঞে, সে ডুরিয়াকে দেছেন, কুকুরের পোলাও রাঁধ্‌তে।

পিসী। ( কান্নার সুরে ) ওগো দাদাগো, তুমি একবার নিমতলার ঘাট থেকে এসে দেখগো,—তোমার সোণার পচা বৌমাগীর দোষে পাদ্‌রী হ'য়েছে গো,—তোমার বোনের একটা কিনে ক'রে যাও গো—

শিবু। উঠুন উঠুন, আপনি এখানে প'ড়ে কাঁদ্‌বেন না,—বাড়ীর ভিতর যান্,—ঠাণ্ডা টাণ্ডা হোন্।

পিসী। আর আমি ঠাণ্ডা হ'য়েছি গো—

[ পিসীর প্রস্থান।

শিবু। এ সব আবি উঠাও; নফর, নে যা, আজ থেকে সে আর জামাই নয়,—আমার মেয়ে বিধবা হ'য়েছে।

দোকড়ি। আজ্ঞা, হুজুর! ওদের দুইটারে ফৌজদারীতে ফাসাইতে পার্‌লেই ললিত বাবু দোরস্ত হবেন।

শিবু। আচ্ছা আচ্ছা, যা যা—হারামজাদা, ট্যাক্ ট্যাক্ ক'রছে।

দোকড়ি। হুজুর, খপর দিলাম, আর হলেম আমি হারামজাদা! বরাং, বরাং, কলিতে ধম্ম নাই!

শিবু। যা, নিয়ে যা সব; ওরে আমার গাড়ী তৈয়ার ক'র্‌তে বল্।

[ শিবু চৌধুরীর প্রস্থান।

দোকড়ি। হালারা আমারেই তারে, আচ্ছা দেহি,—আমি কেমন বাঙ্গাল দেখ্‌মু। হালারে আমি দিলাম জুটায়ে পুটায়ে, আর আমারেই দেহাও কলা! দেশ হইলে হালাদের বাপ পিটা করতাম। বগবান্ দেবেনই সুবিধা ক'রে, যেমন সাব জুটিয়ে খানা দিচ্ছে, তেমনি সাইবরা মদ খাইয়ে বন্দা দেয় তো আমি দের পয়সা গঙ্গা পূজা দিই।

[ দোকড়ির প্রস্থান।

---

## সপ্তম দৃশ্য

রাজপথ।

( চীনেম্যানের প্রবেশ )

( গীত )

এঁন্‌চু কেঁচু কুঁচু নাচু নাঁচু—
কেঁচুমু আঁকুচু চাং ফুচু।
সুবৈচু দোঁ পুঁপী বাঁবু,
তেঁলা মেলা খাঁও কেঁচু খঁচু।

( মগের প্রবেশ )

( গীত )

চিং চিং চিং নাঠিং খিম—
ফঙ্গি লপ্পি চা চাকুম চাকুম চিং।
ডিগোলা ডিগোলা ডিগ্ ডিগ্ কায়া,
ডিগোলা ডিগোলা লাদিম্ পিয়া,
নাঁঠাও নাঁঠাও কো বারমিজ্ সিং, ঠিং ঠিং ঠিং।

( সংস্কারকগণের প্রবেশ )

( ব্যঙ্গ-গীত )

জয় জয় পলিটিকো ড্রেস,—
এত দিনে হ'য়েছে বাঙ্গালীর রেস।
খেল্‌ছে ক্রিকেট, খেল্‌ছে বিলিয়ার্ড
ঘিয়ের বদলে গেলে হগস্ লার্ড;
কি ভয় কি ভয় ধ'রে রাখ্‌বে সব দেশ,
দেখ্‌ছ না মিলেছে হররঙ্গা ফেস্,—
ইণ্ডিপেণ্ডেণ্ট সব নাই সেমের লেস্।

[ সকলের প্রস্থান।

[ রঙ্গদার ও রঙ্গিনীর নৃত্য করিতে করিতে প্রবেশ, পরে প্রস্থান।

( দোকড়ির প্রবেশ )

দোকড়ি। হালারা নাস্তিক,—বরদিনের দিন গঙ্গার বন্দনা গান করুছে! বগবান্ মিথ্যা, এই সব হালা মদ খেয়ে ডুগী বাজায়ে বাগানে চল্‌ছে, আর দোকরি সেন উমি লোকের মত দারায়ে তামাসা দেখ্‌ছে। হালার পুতিরা বিলাতি খোল মাখায়ে কৌলবাজা খাবে, আর আমি বাসায় গিয়া চিরা গুর চিবাইমু। এ মাগুর-বাই দু'হালারে জুটাইলাম ক্যান, টাহা প্রস্তুত, প্যামেণ্ট করি, আর সব ফাস্—বগবান্!

( গোরাত্রয়ের প্রবেশ )

গোরাত্রয়। We shan't go home till morning. Dunde didle didle dom.

দোকড়ি। ও বাপ্! এ যে লাল কুত্তী!

[ পলায়নোদ্যত )

১ম গো। Not so fast my bonny lad.

( দোকড়িকে ধৃত করণ )

দোকড়ি। দোহাই সাহেবের! পুওর মেন্!

১ম গো। What a knocker face, Ha! Ha! Ha! ( হাস্য )

দোকড়ি। পুওর মেন। লাইমিনি হাভ, থিপ্ (thief নট্।

১ম গো। Hold the ankle Dick, Darkee wants a swing.

গোরাদ্বয়। (দোকড়িকে শূন্যে তুলিয়া) Polly polly dear polly gone to Cashmere, Lulla Lulla Lullaby, Lulla Lulla Lullaby.

দোকড়ি। সার, ছেরে গিভ্ সার, ভুঁই দাও—গিভ্ গ্রাউণ্ড।

গোরাদ্বয়। Polly was a welshman
polly was a thief.
Polly came to my house,
stole like a beef.

দোকড়ি। Aad no sir and no বেগুন পটল। Sir, give ground. And no and no নচেৎ I go যম্-home at once. ও কদম, তোর সাধের বুরা মইলো রে, সাধের বুরা মইলো!

গোরাদ্বয়। Now don't howl.

দোকড়ি। My হার গোর all another place, নারী ভুঁরি up down, head making thus thus (ঘুরিতে ঘুরিতে পতন)

২য় গোরা। Ha! Ha! Ha! (করতালি দিয়া) Encore encore three cheers for Father X'mas, what a pantomime, Old Erin couldn't give us, better fun.

দোকড়ি। I fall go, you হাত তালি give and laugh, very good, God have, God have, virtue see.

২য় গো। Grog-shop?

দোকড়ি। দাও বাবা ইংরাজী গালিগালা, আমি বুঝিনা যে আমার গায়ে লাগ্‌বে।

২য় গোরা। Look sharp, a good ale-house.

দোকড়ি। আমিও বাঙ্গালায় দিচ্ছি, তোমার বুনির সাতে আমার পুতির বিয়া হইছে, আমি তোমার বগ্নীপোত, কেমন গব্বস্রাব, বেরের বেরে, রেজলা!

৩য় গোরা। Wine shop—সরাব ঘর দেখ্‌লাও।

দোকড়ি। (স্বগত) ও হালা, সোরাপের দোহান্ দেহায়ে দিতে বল্‌চ, সবুর করোতো; বগবান্! তুমিই সত্য, এইবার বাগানে মদমারা বার করৃছি; এই হালার দমদমার খেপা গোরার দল ঠেহায়ে দিচ্ছি, দনঞ্জয় দিবে আর সব কারি খাবে।

২য় গোরা। চল্—বারো।

দোকড়ি। Yes Sir, your servant Sir, wine-shop here not, Master eat wine, come garden very near; this মোর return. Brandy, Whisky, Champagne, all, all; Fowl কাটলিস, মদন ছাপান—every every, free free, come garden, come my back, Back me, not beat, back থেকে come.

৩য় গোরা।—Come come my boys away, Let us hasten to the play,

দোকড়ি। গান বাজনা after after, come come. No rupee give, no rupee give, beat and eat, beat and eat.

৩য় গোরা। (স্বরে)
When dined all kind
Of fruit upon the table wash,
With red wine and white wine,
Spirits and punch;
The boys eat the fruits
As long as each one able was
Their chops and apples went,
Crunch, crunch, crunch.

দোকড়ি। গান keep, come, নইলে সব eatয়ে ফেল্‌বে, not got something, come, come.!

[সকলের প্রস্থান।

---

## অষ্টম দৃশ্য

উদ্যান-মধ্যস্থ কক্ষ।

(খুদিরাম, পুঁটিরাম ও মুক্তারামের প্রবেশ)

খুদি। কিরে মুক্তারাম, সাহেব বিবির কি ক'র্‌লি?

মুক্তা। আজ্ঞে, আজ বড় দিনের দিন কি সাহেব পাওয়া যায় বাবু?

খুদি। তাইতো, তাইতো, গোটাকতক সেলার (sailer) ফেলার পেলিনি?

মুক্তা। সেলার কি পেতুম না, আপনার যে নসীরাম র'য়েছেন, ওঁর আবার দশ পনেরটা লাটসাহেব নইলে

চ'ল্‌বে না, ওঁরে কেন এনেছেন ? ও একাজ জানে না, ও খালি হেল্লো হেল্লো ক'রে লেক্‌চার হাঁক্‌বে।

পুঁটি। তবেই তো, কি হবে ?

মুক্তা। মদ খাইয়ে মাতাল ক'রে ফেলে রাখ্‌বেন এখন।

খুদি। আর আমাদের দু'জনের পরিবারের কি ক'র্‌লি ?

মুক্তা। এই দুলে শ্যাম আর মাতাল গোলাপীকে নিয়ে খেম্‌টাওয়ালা আস্‌ছে, আমি সব শিখিয়ে দিয়ে এসেছি, কেউ ধ'র্‌তে পার্‌বে না।

পুঁটি। তাদের বিবিয়ানা পোষাক ?

মুক্তা। আমাদের পাড়ায় সখের যাত্রা আছে কি না, তাই থেকে দুটো ফেয়ারি পোষাক দিয়ে এসেছি।

পুঁটি। ন'সেটা আছে যে ?

খুদি। তুমি এমন বেয়াড়া লোক জোটাও কেন ?

পুঁটি। তা এখন সব দিকে ধ্বজবজ্রাঙ্কুশ কোথা পাই ? বখ্‌রা নেবে না, চালাক্‌ চট্‌পটে হবে, আবার ছোঁড়াকে বশে রাখ্‌বে।

খুদি। যাহোক্‌, এখন আর উপায় নাই। যখন commit ক'রে ফেলেছে, তোমায় maintain কর্‌'তেই হবে। যদি ন'সে বলে, আমার কাকী নয়, তুমি নসের নামে malice impute করো ; তুমি যখন oath নিয়ে ব'ল্‌বে, তোমার ওয়াইফ্‌—তখন তোমার affidavitই গ্রাহ্য হবে।

পুঁটি। কি ও ক্ষেপামো ক'র্‌ছো ? একি আদালত, যে হলপ শুন্‌বে ? এক ফিকির আছে ; ন'সেটা রিফর্‌ম, রিফর্‌ম ক'রে মাথা-পাগলা হ'য়েছে, আমার পরিবারকে ও দু'মাস দেখেনি, বাপের বাড়ী গেছে, তাতে আজ যাকে দেখ্‌বে, তার পোষাকও রকমসই, আমি বুঝিয়ে দেব এখন যে, মেণ্টাল্‌ রিফরমেসন যদি খুব উঁচু হয়, তা'হলে Physical metamorphosis হ'য়ে চেহারা বদ্‌লে যায়, ফিজিওলজিতে এমন আছে।

খুদি। মোদ্দাৎ কার কোন্‌টা ঠিক ক'রে রাখ্‌তে হবে, আবার মিনিটে মিনিটে না ফিজিক্যাল মেটামর-ফসিসের প্লি ( plea ) নিতে হয়।

পুঁটি। হাঁ, সে ঠিক ক'রে রাখ্‌তে হবে বৈকি, বড়টা তোমার, ছোটটা আমার ; দুটো কিছু আর এক বয়সী নয়, তা হ'লেই ন্যাচারেল (natural) হবে।

( খেম্‌টাওয়ালা ও খেম্‌টাওয়ালীদের প্রবেশ )

মুক্তা। এই যে সব এসেছে।

খেম্‌টাওয়ালা। মুক্তারাম বাবু, কার বউ কে হবে ঠিক ক'রে নিন্‌, কিন্তু নাচ-টাচ হওয়া চাই, নইলে ষোল টাকা ক'রে নেব।

খুদি। এ নেহাৎ কেডাভারাস্‌ ( Cadaverous ) গোছ !

খেম্‌টাওয়ালা। আজকের মতন ঐ এক রকম গুছিয়ে নিন, আজ বড়দিনের বাজারটা কেমন ?

খুদি। মুক্ত, এঁকে ব'লে দাও, উনি আমার ওয়াইফ, ওঁর নাম 'প্রসন্ন', মনে ক'রে রাখ্‌তে বল, আমি 'মাই ডিয়ার' ব'লে ডাক্‌বো ; আর উনি ডাক্তারবাবুর স্ত্রী, ওঁর নাম— নামটা কি, বলে দাও, সত্যি ওয়াইফএর নাম ব'লে দাও।

পুঁটি। 'কামিনী', মনে রেখ, আমি 'ডারলিং' ব'লে ডাক্‌বো।

খুদি। আপনার wifeএর নামটা important হ'লো, নসীরাম নাম জানে।

পুঁটি। ভুল্লে ক্ষতি নাই, Reformationএ নামও বদলায় ; দেখ্‌তে পাওনা, বিলেত থেকে ফিরে এসে, রায় Roy হন্‌, দত্ত হন Detta।

খুদি। এ বেশ তুমি নজীর বা'র ক'রেছ, এতে হাইকোর্টের রুল আছে।

( ললিত, নসীরাম ও সংস্কারকগণের প্রবেশ )

ললিত। নসীরাম, খবরের কাগজে লিখ্‌বে ?

নসী। লিখ্‌বে না ? আমি রিপোর্টারদের টাকা দিয়ে এসেছি।

ললিত। আমি 'রায় বাহাদুর' হব ?

নসী। নিশ্চয় ; এইরকম দু'টো Christmas ক'র্‌লেই।

পুঁটি। ললিত বাবু, আমরা প্রোসেসনে জয়েন্‌ ক'র্‌তে পাল্লেম না, ওয়াইফ সঙ্গে ছিল, লেডি হাঁটিয়ে আনা।

ললিত। ওয়াইফ এনেছেন, Go to hell ! আসুন, শ্বশুর শালা আমার মাগ পাঠালে না, আমি তার নামে ট্রেস্‌পাসের চার্জ্জ আন্‌বো ;—হবে না ক্ষুদিরাম বাবু ?

খুদি। না, ট্রেস্‌পাস্ হবে না, হেভিয়াস্ করপাস্ ক'র্‌তে হবে।

ললিত। কেন, মদ খেয়ে আমি একবার একজনের বাড়ী ঢুকেছিলুম, আমায় ট্রেস্‌পাস্ ক'রে ধ'রে নিয়ে গিয়ে পঞ্চাশ টাকা জরিমানা ক'রেছিল। কই—ডাক্তার বাবুর ওয়াইফ কই?

পুঁটি। এই যে, ডারলিং, এদিকে এস না।

নসী। কাকা, এ ভারতে তুমিই ধন্য! কবে তোমার ভাইপো-বৌয়ের বিদ্যার জোর হবে, ফ্রেণ্ডদের হাত ধ'রে বেরিয়ে আস্‌বে?

পুঁটি। ডার্‌লিং, আমার ফ্রেণ্ড ডাক্‌ছেন, এস।

১ম খে। ও শাগী, যা না।

২য় খে। আমি কেন, ও যে তোকে ডাক্‌ছে 'ডালী'।

মুক্তা। যে হয় একজন এস না।

২য় খে। 'ডালী' যে ওকে ব'ল্‌বে, আমি যে 'মাই ডিয়ার'।

নসী। কাকা, আজও লজ্জা-ভাঙ্গা হয়নি? কাকি, কাকি!—

১ম খে। আবার কাকী কে লো, এতো মড়ারা কারুকে শিখিয়ে দেয় নি।

মুক্তা। ওগো তুমি গো তুমি, এস।

নসী। কাকি, কাকি! আমি তোমায় কন্‌গ্রাচুলেট (congratulate) করি—এ কেরে! কাকা, কাকা, এতো বাড়ীর কাকী নয়, সে বসন্তের দাগ গেল কোথায়?

ললিত। না, আবার বসন্তের দাগ কেন, ঐ বেশ!

পুঁটি। নসি, তুমি রিফর্‌মেসনের পাইওনিয়র হ'য়ে বুঝ্‌তে পারছ না যে, ডাক্তার জেনারের মতে মনের বদলতা হ'লে চেহারারও বদল হয়, আর সুপারষ্টিসন গেলেই, স্মল পক্সের দাগ মিলিয়ে যায়?

নসী। বটে, ঠিক জান?

পুঁটি। এবারকার 'Lancet'এ বেরিয়েছে, সাহেবরা এ মত খুব মানছে।

নসী। সাহেবরা ব'লেছে, তবে কাকী না হ'য়ে আর যায় না। "আজ কি সুখের দিন, বাঙ্গালীর মিটিংএ "Ladies and gentlemen" বলে Speech দিতে পারবো। I will introduce you to ললিতবাবু, this is Mr. Nandy, this my dear aunty.

ললিত। বা! বা! বা! ব্যস্ বিবি সাহেব! এ বেড়ে মজা, আমি রোজ রোজ কিস্‌মাস্ ক'রবো, খুদিরাম বাবু, তোমার ওয়াইফকে ডাক।

খুদি। এই যে, মুক্তারাম, ওঁকে এদিকে আস্‌তে বলতো।

মুক্তা। বৌ-ঠাক্‌রুণ, বাবু ডাক্‌ছেন, যাও।

২য় খে। ভাল ঢংএর বাগান যা হোক!

ললিত। তোমার নাম কি ভাই?

২য় খে। মাই ডিয়ার।

ললিত। মাই ডিয়ার!—বা! বা! বা! কেয়া বিলাতি নাম! দেখ দেখি কি মজা, আর শ্বশুরশালা আমার মাগটিকে আটকে রেখে আমায় নাকাল ক'রলে, তাকেও এমনি পোযাক পরাতুম।

নসী। নাও বস, এখন স্পীচ (Speech) আরম্ভ হোক।

১ম সংস্কারক। না, আগে মঙ্গল-সঙ্গীত।

২য় সংস্কারক। না না পলিটিক্যাল প্রেয়ার। (Political prayer.)

ললিত। না, আগে সার্কাস; ঠিক পোষাক প'রে এসেছে, আমার গাড়ী থেকে ঘোড়া খুলে নিয়ে এস।

১ম খে। হ্যাঁরে ও ওস্তাদজী মুখপোড়া, গেলি কোথা? বাগানে এসেছি কি প্রাণ দিতে?—ঘোড়ায় চ'ড়তে হবে?

নসী। কাকি, ঘোড়ায় চ'ড়বেই তো, বীরাঙ্গনার কাজই এই; আমি আর কারুর কথা শুন্‌বো না; আমার দম ফেটে যাচ্ছে, আমি স্পীচ আরম্ভ করি,—Ladies and gentlemen, না জাগিলে সব ভারত-ললনা, এ ভারত কভু জাগে না, জাগে না।—

১ম সংস্কারক। প্রেমের কোহেল হে দয়াময়, ডাহ হৃদয়-বসন্তে!—

২য় সংস্কা। Oh! Poor India, where art thou, come to your own country!—

( সোকড়ির প্রবেশ )

সোকড়ি। Come in sir, come in, free pass come in. Beat, she beat, eat very much drink দেবার, not give চাইলে।

(গোরাদের প্রবেশ )

[ মত্ত গোরাগণকে দেখিয়া সভয়ে সকলের বিশৃঙ্খল ভাবে পলায়ন ]

## পটপরিবর্ত্তন—পরীস্থান

### X'MAS SONG.

Woman and wine our hearts do bind,
Kiss my lads, the misses are kind.
Why mirth we mar,
drink the nectar ;
'Tis not in the moon,
Y'ill find very soon ;
Each slender waist let us wind,
'Tis not for jolly nectar oh ! lads dear,
We wish good cheer ;
To all - to all
A merry Christmas—
Happy New year.

যবনিকা

---

# মোহিনী প্রতিমা

( গীতিনাট্য )

[ ২৮শে চৈত্র, ১২৮৭ সাল, ন্যাসান্যাল থিয়েটারে প্রথম অভিনীত ]



"পাঠক ধীমান্,

পাষাণে প্রেমের স্থান, পাষাণে ( ও ) গলে প্রাণ,

পাষাণে প্রেমের খেলা, কোথা তার সীমা ?

প্রতিদিন আশা যায়, পাষাণ ফিরিয়া চায়,

পাষাণে অঙ্কিত দেখে মোহিনী প্রতিমা

১২৮৭,
১৯শে চৈত্র } শ্রীকেদারনাথ চৌধুরী।"



## নাট্যোল্লিখিত ব্যক্তিগণ

পুরুষ—হেমন্ত, জম্বুভয়, মহীন্দ্র, হীরালাল, যুবকগণ ইত্যাদি।

স্ত্রী—সাহানা, কুসুম, নীহার, মহিলাগণ ইত্যাদি

# প্রথম অঙ্ক

—:o:—

## প্রথম গর্ভাঙ্ক

চিত্রশালা

হেমন্ত ও সাহানা।

(গীত)

পাহাড়ী-পিলু—খেমটা।

সাহানা।—ছি ছি ছি, ভালবেসে আপন বশে কে র'য়েছে,
সাধে বাদ আপ্‌নি সেধে,
কেঁদে কেঁদে দিন ব'য়েছে।
চেয়ে প্রাণ ধারে বেচে, কে কবে দাম পেয়েছে,
দিন গিয়েছে প্রাণ র'য়েছে,
সাধের খেলা কাল হ'য়েছে।

হেমন্ত। ধারে প্রাণ বেচ নাকি?

সাহানা। তুমি কি একজন খদ্দের?

হেমন্ত। আমায় কি তুমি ধারে বেচ্‌বে?

সাহানা। সুদ সুদ্ধ দাও যদি।

হেমন্ত। না ভাই, তোমার সঙ্গে কারবার পোষাল না; প্রাণই আছে, আবার সুদ পাব কোথা? তোমার মত সুদখোরের কাছে আমি ধার লই না।

সাহানা। তোমার মত জোচ্চোরকেও আমি ধার দিই না। দু'টো মিষ্টি কথার দালালিতে ভুলে আমি প্রাণ বেচে পথে পথে বেড়াই আর কি?

হেমন্ত। এত ভয়, তুমি মহাজন নয়; তা হ'লে এত ভয় থাক্‌ত না।

সাহানা। আর তুমি ভারি মহাজন, সম্বল এক শুক্‌নো প্রাণ।

হেমন্ত। তাই কোন্ রাখ্‌তে পেরেছি, হাতে হাতে সঁপে দিয়েছি।

সাহানা। কাকে?

হেমন্ত। এই না আমায় জোচ্চোর ব'ল্‌ছিলে?

সাহানা। আবার যে এখনি ব'ল্‌ব।

হেমন্ত। কেন?

সাহানা। এই দালালিতে।

হেমন্ত। বুঝেছি, কোন কথাই শুন্‌বে না, আমার যা সম্বল ছিল, তা তো পেয়েছ, আর কথায় কাজ কি।

সাহানা। আহা! ভুলিয়ে প্রাণ কেড়ে নিইচি না? ঢের ঢের ন্যাকা দেখেছি।

হেমন্ত। কিন্তু এমন আর দেখ নি।

সাহানা। এক রকম মন্দ বল নি, দু'দিন ধ'রে ন্যাকাম ফুরোল না।

হেমন্ত। যত তোমার সঙ্গে দেখা হবে, তত বাড়বে।

সাহানা। ভালও ত লাগে।

হেমন্ত। খুব।

সাহানা। এবারে কি উত্তর দিই বল দিকি?

হেমন্ত। আমি আগে জিজ্ঞাসা করি, তবে ত উত্তর দেবে। প্রাণ না পেলে বুঝি প্রাণ দাও না?

সাহানা। পাবার পিত্তেস থাক্‌লে দিই।

হেমন্ত। তবে আর মহাজনী ক'রো না, যদি ক'ত্তে চাও, পিত্তেস ক'রো না।

সাহানা। নিপিত্তেস হ'য়ে প্রাণ হাত-ছাড়া ক'ত্তে বল না কি?

হেমন্ত। বলি নি; সে সক থাকে তো কর।

সাহানা। অমন সকে কাজ নাই।

হেমন্ত। কাজ কি কারো থাকে? কাজ আপনা হ'তেই হয়।

(গীত)

সাহানা—আড়খেমটা।

প্রাণের মত পেলে পরে,
প্রাণ কি কার' মানে মানা।
না পেলে প্রাণ দেবে না,
ভালবাসা সে জানে না।
চাই নে তোর ভালবাসা,
দেখ্‌ব কেবল করি আশা,
পিয়াসা ভালবাসা, ভালবাসা যায় কি কেনা?

সাহানা। বেশ বেশ রসিকরাজ, শিখ্‌লে কোথা?

হেমন্ত। তুমি তো অনেককে শিখিয়েছ, বল দেখি, এ কি শেখা কথা?

সাহানা। যা হ'ক, শুনে খুসী হ'লেম।

হেমন্ত। যদি খুসী ক'রে থাকি তো বকসিস দাও।

সাহানা। কি বক্‌সিস্‌?

হেমন্ত। তেমনি করে একবার ব'সো, আমি তোমার চেহারা তুলি।

সাহানা। আচ্ছা, বস্‌ছি ( উপবেশন )

হেমন্ত। ( চেহারা তুলিতে তুলিতে ) উঠ না, উঠ না।

সাহানা। তুমি গোঁ হ'য়ে থাক্‌লে আমি ব'স্‌ব না, কথা কও তো বসি।

হেমন্ত। আচ্ছা, আমি কথা ক'চ্চি, তুমি কথা ক'য়ো না, তুমি অম্‌নি থেকো।

সাহানা। দেখ, তোমার এ ফেনস্থা দেখে এক দণ্ডও থাক্‌তে ইচ্ছা করে না। আমি কি মানুষ নই?

হেমন্ত। কেন, কি ফেনস্থা ক'ল্লেম?

সাহানা। কথায় কাজ নাই, আমি ব'সব না।

হেমন্ত। আচ্ছা, এস, দু'জনে কথা কই।

সাহানা। কথাও কইব না।

হেমন্ত। কেন?

সাহানা। তুমি কি সত্য কথা কইবে?

হেমন্ত। মিথ্যা তো শিখি নি, মিথ্যা শিখ্‌লে মনকে একটা মিছে ভোলাতে পাত্তেম।

সাহানা। আচ্ছা—একটা কথা জিজ্ঞাসা করি, যদি তুমি সত্য বল, তা হ'লে আমি রোজ আস্‌ব, আর যতক্ষণ তুমি ছবি তুলবে, ততক্ষণ আমি ব'সে থাকব।

হেমন্ত। তুমি যেটা কথা জিজ্ঞাসা ক'র্‌বে, তার যদি একটী মিথ্যা বলি, আর কখন' আমার মুখ দেখো না।

সাহানা। কেন, তোমার মুখ কি এত সুন্দর যে, আমি দেখ্‌তে পাব না, ভয় দেখাচ্চ!

হেমন্ত। ভাল, তোমারি মুখ্‌ দেখব না।

সাহানা। দিব্বি দেখেই বুঝতে পেরেছি, প্রাণ ভরে মিথ্যা কথা কইবে, আচ্ছা কও।

হেমন্ত। না, কিন্তু মিছে ব'ল্লেই হবে না, মিছে প্রমাণ ক'রে দিতে হবে।

সাহানা। আচ্ছা, তুমি কি আমায় ভালবাস?

হেমন্ত। বাসি।

সাহানা। এই নাও, একটা মিছে কথা একশটার ধাক্কা।

হেমন্ত। প্রমাণ ক'ত্তে হবে?

সাহানা। তুমি পাকা চোর। যা হোক্‌ তোমার বিদ্যা কিছু আদায় ক'ল্লেম।

হেমন্ত। বাট্‌পাড়ি ক'রে।

সাহানা। না; তোমার কাছে আমি থাক্‌ব না, চ'ল্লেম।

হেমন্ত। ঘড়ি ঘড়ি কথা ওল্‌টাচ্চে,—এটাও যে ওল্‌টালে বাঁচি।

সাহানা। কি কথা ওলটাচ্চে বল তো?

হেমন্ত। তুমি যেতে চাচ্ছিলে।

সাহানা। তুমি যে মিছে ব'ল্লে।

হেমন্ত। আমি যদি মিছে না ব'লে থাকি?

সাহানা। দেখো, আচ্ছা ও কথা যাক্‌; তোমার বে হ'য়েছে?

হেমন্ত। না।

সাহানা। বে ক'র্‌বে না?

হেমন্ত। হাঁ।

সাহানা। বের কিছু স্থির হ'য়েছে?

হেমন্ত। হ'য়েছে; কিন্তু একটা কথা জিজ্ঞাসা ক'র্‌তে পার্‌বে না।

সাহানা। কি কথা?

হেমন্ত। আমি যাকে বে ক'র্‌বো, তাকে ভালবাসি কি না?

সাহানা। আচ্ছা নাই বা ব'ল্লে।

হেমন্ত। আমি ব'লব না ব'লে জিজ্ঞাসা ক'ত্তে বারণ করি নি; আমি ভালবাসি কি না, জানি না।

সাহানা। আচ্ছা, যার সঙ্গে বে হবে, তুমি তাকে দেখেছ?

হেমন্ত। তার ছবি আমার কাছে আছে, দেখ্‌তে চাও তো দেখাতে পারি।

সাহানা। যদি দয়া ক'রে দেখান।

হেমন্ত। এই সে ছবি দেখুন।

সাহানা। তবে তুমি ভালবাস?

হেমন্ত। জানি না।

সাহানা। নামটি কি ?

হেমন্ত। নীহার।

সাহানা। আচ্ছা দেখ, তোমার মিছে কথা ধ'রে দিচ্ছি, ফের বল দিকি, আমায় ভালবাস কি না ?

হেমন্ত। বাসি, মিথ্যা সত্য বিচার ক'রে বল।

সাহানা। তোমার কথা আমি একটাও বুঝ্‌তে পারি না।

হেমন্ত। সে তো আমার শুক্‌নো প্রাণের দোষ নয়, সে তোমার তাজা প্রাণের দোষ।

সাহানা। আমার সব দোষ, আমি টাকা নিয়ে এসেছি কি না ?

হেমন্ত। সুন্দরি, নির্দ্দয় হও,—মর্ম্মে ব্যথা দাও কেন ? আমি কি তোমায় টাকার দরে কিন্‌তে চাই ? তুমিই একটা কথা তুলেছিলে মাত্র।

সাহানা। তোম্‌রা আমাদের কেনা-বেচার মধ্যে মনে কর,—না ?

হেমন্ত। তোমরা কেনা-বেচার মধ্যে কি না, তা তোমরা জান, আমি কেমন ক'রে জান্‌ব ; আমি তো বেচা-কেনা জানি না।

সাহানা। আচ্ছা, তোমার স্ত্রীর আর কোন রকমের ছবি এঁকেছ ?

হেমন্ত। না।

সাহানা। কেন ?

হেমন্ত। এখন' তো বিবাহ হয় নি।

সাহানা। বে নাই হ'লো, আমার সঙ্গে তোমার তো কোন সুবাদ নেই।

হেমন্ত। বেশী কিছু না, তুমি প্রথম ব'লেছিলে—আস্‌বে না, তারপর এসেছ ; সুবাদের তো বেশী বাকী নাই।

সাহানা। বুঝেছি, পাঁচ শো টাকা দিয়ে এনেছ ব'লে তাই খোঁটা দিচ্চ।

হেমন্ত। পাঁচ শো টাকা,—এক টাকারও কথা হ'চ্চে না।

সাহানা। দেখ, এই আমার আংটীর দাম হাজার টাকা ; তোমার পাঁচ শো টাকার বদলে এই আংটী দিলেম।

হেমন্ত। রাগ ক'ল্লে ?

সাহানা। না।

হেমন্ত। হ্যাঁ, রাগ ক'রেছ, তা আমার অপরাধ নাই, সত্য বলবার তো আমার কথা।

সাহানা। আমি সত্যই ব'লছি, রাগ করিনি। আমরা বেশ্যা, আমরা যার কাছে যখন থাকি, তার মতন হ'য়ে থাকি, তোমার যখন টাকায় তাচ্ছিল্য, তখন তোমার কাছে থাক্‌লে টাকায় তাচ্ছিল্য দেখানই উচিত।

হেমন্ত। আচ্ছা, তোমার আংটী আমি নিচ্ছি, কিন্তু তুমি এই মালা ছড়াটা নাও, মাথায় প'র্‌বে।

সাহানা। নিলুম, কিন্তু তোমার কাছে রইল ; যখন তুমি ছবি তুল্‌বে, তখন মাথায় দিয়ে ব'সব।

হেমন্ত। আচ্ছা, মাথায় দিয়ে ব'সো।

সাহানা। আগে আমার দর জান্‌তেম না, তাই পাঁচ শো টাকা চেয়েছিলেম। আর কার' কথা ব'ল্‌তে পারি নি, কিন্তু তুমি টাকা দিয়ে কাজ পাবে না, এ নিশ্চয়।

হেমন্ত। আর কি দিয়ে পাব ?

সাহানা। আর কিছু থাকে তো দাও।

হেমন্ত। তুমি যা চাও, তাই দেব।

সাহানা। আমি যা চাই, তা তোমার নাই, অন্য কি দিতে পার্‌বে তা বল ?

হেমন্ত। তুমি যা চাবে।

সাহানা। আমার একটী কথা রাখ্‌বে ?

হেমন্ত। তোমায় যবে ডাক্‌ব, তবে আস্‌বে ?

সাহানা। আস্‌ব।

হেমন্ত। সত্য ?

সাহানা। দাম শুন্‌লে বুঝ্‌তে পার্‌বে, সত্য কি মিথ্যা।

হেমন্ত। কি দাম বল ? কিন্তু একটী ছাড়া। তুমি যদি আমায় বিবাহ ক'ত্তে বারণ কর, তোমার সে কথা থাক্‌বে না ; তার কারণ আছে, আমার যার সঙ্গে বিবাহ হবে, তার পিতার সঙ্গে আমার পিতার পরম বন্ধুত্ব ছিল। তাঁহারা একত্রে বাণিজ্য দ্বারা অনেক ধন-সঞ্চয় ক'রেছিলেন। উভয়ের মত, সম্পত্তি বিভাগ না হয়। তাঁর এক কন্যা,

আর আমার পিতার আমি এক পুত্র। তাঁরাই আমাদের বিবাহ স্থির ক'রেছিলেন। আমরা উভয়েই আপন আপন পিতার নিকট সত্যে আবদ্ধ, আর তাঁরা উভয়েই স্বর্গে।

সাহানা। সত্যে বদ্ধ, তাই বিবাহ ক'র্‌বে? ভাল, বিবাহ ক'র্‌তে বারণ কচ্চি না, অন্য যা ব'লব, শুন্‌বে? কিন্তু দেখো—

হেমন্ত। আমি স্বীকৃত।

সাহানা। বিবাহ ক'র্‌বে, কিন্তু বিবাহের পর স্ত্রীর মুখ দেখ্‌তে পাবে না।

হেমন্ত। স্বীকার; এই মালা মাথায় দিয়ে ব'সো।

সাহানা। আজ ক্ষমা কর।

হেমন্ত। কেন?

সাহানা। আজ আমার এক ভাব্‌না হ'য়েছে।

হেমন্ত। কি ভাব্‌না?

সাহানা। দেখ, পাঁচ রকম দেখ্‌ব ব'লে এ পথে দাঁড়িয়েছি; কিন্তু তোমায় দেখ্‌তে পাব না, এই বড় দুঃখ।

হেমন্ত। কেন, আমি তো তোমার সাম্‌নে; দেখ্‌লেই দেখ্‌তে পাও।

সাহানা। না, সে চক্ষু খোলে নি। আজ চ'ল্লুম,—একটা কথা জিজ্ঞাসা করি, তুমি কি চাও? তোমার কি সত্য সত্য প্রাণ নাই?

হেমন্ত। প্রাণ নাই! প্রাণ জানাব কারে?

(গীত)

কালাংড়া—আড়াঠেকা।

মাতুয়ারা হ'য়ে প্রাণ কে ফিরাতে পারে।
বিশাল সাগরে, তুঙ্গ শৃঙ্গ'পরে,
গহনে গহ্বরে, নির্ম্মল নির্ঝরে,
নিরমল প্রাণে খুঁজেছি তোমারে।
বুকে বজ্র পাতি ধ'রেছি দামিনী,
কাঁদিয়াছি যত, কেঁদেছে যামিনী,
হাসি উষা সনে ফুল্ল ফুলবনে,
ভ্রমিয়াছি ফুল-হারে।

[ উভয়ের প্রস্থান।

(কুসুমের প্রবেশ)

(গীত)

সাহানা—খেম্‌টা।

যতনে কিন্‌ব যতন, মনের আগুন কিন্‌ব কেন?
এ কি হয়, এত কি সয়, ফুলের মতন প্রাণটি যেন!
ফুটেছে সকাল বেলা, রাঙ্গা আভা ক'চ্চে খেলা,
শুকাবে সাধের নীহার,
না জানি কার সোহাগ হেন।

ওই যা, বাবাজী চ'লে গেছে! এক এক দিন হাত-তালির ধুম দেখে কে! আজ বুঝি গান ভাল লাগে নি? কে জানে—কখন কোন্ মেজাজে থাকেন।

[ প্রস্থান।

---

# দ্বিতীয় অঙ্ক

—:•০•:—

## প্রথম গর্ভাঙ্ক

কানন-কুঞ্জ

সাহানা ও জম্বুভয়।

সাহানা। তুমি এই চিঠির জবাব নিয়ে এস, তুমি যা ব'লবে, তা শুনব।

জম্বু। জবাব তো এখনি নিয়ে আস্‌ছি, তুমি আমার কথা রাখ্‌বে তো?

সাহানা। শুধু জবাব আন্‌লে হবে না, কোন রকমে আমার সঙ্গে দেখা করাতে হবে।

জম্বু। হ্যাঁ, এ ত বড্‌ডই কথা। আমার মামাত ভগ্নী, আমি আর দেখা করাতে পার্‌ব না?

সাহানা। আচ্ছা, তবে যাও।

জম্বু। দেখো, চরণে ঠেল্‌বে না তো?

সাহানা। রাধাকৃষ্ণ!

[ জম্বুর প্রস্থান।

( মহীন্দ্রের প্রবেশ )

মহীন্দ্র। তুমি যে আমায় এত অনুগ্রহ ক'র্‌বে, তা জানি না।

সাহানা। কেন, আমার কথা শোন; তোমার মকদ্দমার কি হ'লো?

মহীন্দ্র। সে কথা আর কেন ভাই, এখন তোমার কাছে এসেছি, দু'দণ্ড জুড়াই।

সাহানা। তোমার ভ্রম, আমি দিবানিশি জ্ব'ল্‌ছি, আমার কাছে তুমি জুড়াবে কেমন ক'রে?

মহীন্দ্র। বুঝেছি হে, তাই তোমার আর কাকেও ভাল লাগে না। সে তো খুব জয়েক্‌, তার ছবি তোলার খুব গুণ আছে দেখ্‌ছি।

সাহানা। তোমায় যা ব'ল্‌বার জন্য ডেকেছি, তা শোন। আমিই তোমার সর্ব্বনাশের কারণ, তোমার অতুল ঐশ্বর্য্য ছিল, দেনা কেন হবে? আমার গহনার জন্য তোমার পোদ্দারের দেনা, বাড়ীর জন্য তোমার বাড়ী বাঁধা, নন্দন-কাননের মত বাগানখানি আমাকে দিয়েছিলে, ইহার দামে তোমার সমস্ত দেনা পরিশোধ হয়। কিন্তু আমি তোমার কি ক'রেছি, কখন মুখে ব'লেছি, ভালবাসি। আমার মত পাপিষ্ঠার সঙ্গে তোমার আলাপ করা উচিত নয়। তুমি অতি সরল, তবুও আমায় চাও; আমি আমার নই, তোমার হব কি?

মহীন্দ্র। তুমি কি উপদেশ দেবার জন্য আমাকে ডেকেছিলে? অনেক উপদেশ পেয়েছিলেম, তবুও সর্ব্বস্বান্ত হ'য়েছি। তুমি উপদেশ দিচ্ছ, কিন্তু তুমি জান না, আমি এই দণ্ডে প্রাণ দিতে প্রস্তুত, যদি মৃত্যুকালে জান্‌তে পারি, তুমি একদিন আমাকে ভালবেসেছ।

সাহানা। আমার জন্য অনেক দুঃখ পেয়েছ, আর কেন, আমায় ভোল। না ভুল্লেও আমার সঙ্গে আর দেখা হবে না।

মহীন্দ্র। তুমি কি এই বজ্রাঘাত ক'র্‌বার জন্য আমাকে ডেকেছিলে?

সাহানা। আমি যদি ভালবাস্‌তে পাত্তেম, তুমি যথার্থই ভালবাসার পাত্র। আমি অভাগিনী, আমার ভালবাসার ক্ষমতা আছে কি না, জানি না, কি ক'চ্চি, তা জানি না; কিন্তু স্থির জেন, যে পথে এতদিন চ'লে এসেছি, সে পথে আর চ'ল্‌ব না। তোমার দেনার জন্য আর লুকিয়ে থাক্‌বার আবশ্যক নাই; তুমি কারও কাছে ঋণী নও; আমি তোমার সকল ঋণ পরিশোধ ক'রেছি, এই তোমার পাওনাদারদের রসিদ নাও।

মহীন্দ্র। তুমি কি পাগল, না আমায় নিয়ে আর কি খেলা খেল্‌ছ?

সাহানা। আমি পাগল কি না, জানিনা, খেল্‌ছি কি না জানি না, কেবল এই জানি যে, মনের স্রোতে ভেসে বেড়াচ্ছি।

মহীন্দ্র। ভাল, তোমার এ প্রবৃত্তি-পরিবর্ত্তনের কারণ কি ব'ল্‌তে পার?

সাহানা। আমি আপনার রূপের গৌরবে মনে ক'রেছিলেম, এই পথেই স্বর্গ,—আমি জান্‌তেম না, যাহারা রূপের পূজা করে, তাদের চক্ষে আমি ঘৃণ্য।

মহীন্দ্র। আমার চক্ষে?

সাহানা। শুন, তুমি আর ও সব কথা আমাকে ব'লো না, আর আমায় অপরাধী ক'রো না; কিন্তু তোমায় এইমাত্র ব'ল্‌ছি যে, যার জন্য আমি সর্ব্বত্যাগী হবো, তাকেও আমি চাইনা।

মহীন্দ্র। তবে কি চাও?

সাহানা। তোমায় ত ব'ল্লেম, মনের স্রোতে ভেসে বেড়াচ্ছি—কি চাই, জানি না।

মহীন্দ্র। তুমি কি পটোর প্রেমে এত প'ড়্‌লে?

সাহানা। মন হাত-ধরা নয়, তা ত তুমি জান, তুমি সদাশয়, তুমি যদি বেশ্যাকে ভালবাস, আমি দেবতাকে ভালবাস্‌ব না কেন?

মহীন্দ্র। সে দেবতা—না! তার দৌরাত্ম্যে রাত্রে বাজারে বেশ্যা থাক্‌বার যো নাই।

সাহানা। সে বেশ্যা নিয়ে যায় সত্য, কিন্তু নিয়ে কি করে, তা জান?

মহীন্দ্র। আমি তো আর প্রদীপ জেলে দাঁড়াই না, দুধ কিন্‌তে কেউ শুঁড়িকে ডাকে?

সাহানা। ডাকে, তুমিই জান না।

মহীন্দ্র। বটে, এত?

সাহানা। তোমায় যা ব'ল্‌বার ব'লেছি।

(কয়েকজন যুবকের প্রবেশ)

১ম যুবা। বিবি সাহেব, কেমন নজর এনেছি—দেখ দেখি?

মহীন্দ্র। দেখি দেখি, এ চমৎকার ছবি! (সাহানার প্রতি) দেখ, কেমন ছবি!

সাহানা। এ ছবি যখন তয়ের হয়, তখন আমি জানি।

মহীন্দ্র। এ ছবি এঁকেছে কে?

সাহানা। তুমি কি মনে কর, দেবতা ভিন্ন এ ছবি কেউ তুল্‌তে পারে?

মহীন্দ্র। তবে কি তোমারই প'টোর এই কাজ?

সাহানা। ছবিখানা ভাল ক'রে দেখ, দেবতার কাজ কিনা বোঝ।

২য় যুবা। না বাবা, এতে ধূপ-ধুনোর গন্ধ পেলেম না, মাপ কর। এতে এক ব্যাটা পাহাড়ের উপর গে আকাশ-পানে চেয়ে ব'সে আছে।

৩য় যুবা। দেখি, যথার্থই এ দেব-চিত্রিত!

২য় যুবা। ইস্, তোমারও যে ভাব লাগ্‌ল হে!

৩য় যুবা। তুমি অন্ধ, কি বুঝ্‌বে? এ একজন কবি,—আপনার হৃদয়-প্রতিমার অনুসন্ধান ক'চ্চে।

২য় যুবা। বা! তোমার তো বিদ্যা ভারি হে! হৃদয়-প্রতিমা হৃদয়ে থাক্‌তে বনে গিয়ে অনুসন্ধান ক'চ্চে! ও কে এক ব্যাটা শীকারী, বনে বাঘ মার্‌তে গিয়েছে।

সাহানা। হৃদয়ের প্রতিমা হৃদয়ে থাকে বটে, কিন্তু যোগী সেই প্রতিমা যুগে যুগে ধ্যান করে।

২য় যুবা। বাবা, বুড়' বয়সে পীরিতে প'ড়্‌লে?

সাহানা। সেটা দোষ না গুণ?

২য় যুবা। সাবাস ছেলে বটে!

৩য় যুবা। কে হে?

১ম যুবা। ওঁর পীরিতের প'টো।

৩য় যুবা। কে সে?

২য় যুবা। কে বাবা তার ঠিকুজি কুষ্ঠী জানে! বছর দুই হ'লো, বেটা এসে মস্ত একখানা বাড়ী নিলে; লোকজন, গাড়ীঘোড়া, ধুমধাম; কারু সঙ্গে আলাপ করা নেই, পেঁচা ধাতের লোক বাবা—দিনের বেলা বেরোন না।

৩য় যুবা। দিনে কি করে?

২য় যুবা। যম জানে বাবা! তবু বেতর লোক আনাগোনা ক'চ্চে; কেউ বেশ্যার দালাল, কেউ একটা ভাল ফুল এনেছেন, কেউ একখানা হাড় এনেছেন। শুন্‌তে পাই, বেটা মুটো মুটো টাকা ছড়াচ্ছে। বিবিসাহেব পিরীত-ফিরীত রাখে না; কিছু আদায় ক'ল্লে? বেটার অঢেল টাকা, বাবা! মজায় আছে। কথা ক'চ্ছ না যে, কিছু আদায় ক'ল্লে?

সাহানা। অমূল্য রত্ন।

২য় যুবা। কি রত্নটা শুনি?

সাহানা। কি রত্ন, তা বুঝ্‌তে পা'র্‌বে না, কিন্তু সে রত্ন কাছে থাক্‌লে, অন্য কোন রত্নের আবশ্যক হয় না।

২য় যুবা। বেটার জিত আছে, বাবা!

সাহানা। দেখ, তোমাদের আমি ও জন্য ডাকি নি, আমি আজ তোমাদের নিকট বিদায় নিতে ডেকেছি।

২য় যুবা। যোগিনী হবে, প্রেমে নাকি?

সাহানা। হ'তেও পারি, ব'ল্‌তে পারি না।

১ম যুবা। বা! বা! ঢের রকম ফেরালে, বাবা!

সাহানা। তোমায় ডেকেছি কেন, জান?

২য় যুবা। কেমন ক'রে জান্‌ব? গুণ্‌তে পারি নি তো।

সাহানা। আমার একটী কথা রাখ্‌তে হবে।

২য় যুবা। কি কথা?

সাহানা। এই হীরাখানি তুমি নাও। তুমি তোমার স্ত্রীর গহনা বেচে আমার সহিত আলাপ ক'রেছিলে, এই হীরাখানি বেচে তোমার স্ত্রীকে সেই সকল গহনা কিনে দিও।

(জম্বুভয়ের প্রবেশ)

জম্বু। বাবা, আমি কি কম ছেলে? এই তোমার পত্রের জবাব নাও; এখন দয়া ক'র্‌বে তো? তোমার কাজ তো ক'রে দিলেম, এখন আমার প্রাণ বাঁচাবার উপায়?

সাহানা। নাই বা বাঁচ্‌লে।

জম্বু। বটে, বটে, আজ এই কথা! মনে করে দেখ, আমা হ'তে কাকে না পেয়েছ?

সাহানা। তোমাকে যদি ভালবাসি, তুমি কি ভাল-বাস্‌বে?

জম্বু। বাবা, আজ না বাস, কাল বাস্‌বে। মেয়েমানুষ ভোলাতে জানে কে?

সাহানা। তুমি তবে ভালবাস্‌বে না? আমি তোমার সঙ্গে কথা কব না। এই আমি মান ক'রে ব'স্‌লেম।

জম্বু। না বাবা, মান ক'রো না, তা হ'লে প্রাণে বাঁচ্‌ব না।

৩য় যুবা। সে কি হে, তুমি এমন রসিক, মান ভাঙ্‌তে পার না?

জম্বু। কি করে ভাঙ্‌ব বল দেখি?

৩য় যুবা। মান ভাঙা আর কি! রসিকতা ক'রে একটা হাসিয়ে দাও না।

জম্বু। সুন্দরি! একবার ফিরে চাও, দেখ—চেহারা মন্দ নয়, এখন শেতলার অনুগ্রহতে যা বল।

৩য় যুবা। ও হে, তুমি একটা গান গাও, তা হ'লে মান ভাঙ্‌বে।

(গীত)

পিলু—খেম্‌টা।

জম্বু। প্রাণ তোমারে মানা করি অন্তর্টিপ্‌নি ঝেড় না,
হৃদ্‌-মাচাতে দোলে কদু, মই বেয়ে গে পেড় না।
আড় নয়নে জুলুম ভারি, হেন না প্রাণে কাটারি,
বিষম তোমার ছাঁদন দড়ি, একশবারি নেড়ো না।

কই ভাই, কথা তো কইলে না?

৩য় যুবা। তুমি ভাই ঠাট্টা মনে ক'র্‌বে, তা না হ'লে একটা উপায় ব'লে দিতেম, কথা না ক'য়ে থাক্‌তে পার্‌বে না।

জম্বু। না, ঠাট্টা মনে ক'র্‌বো না, ব'লে দাও।

৩য় যুবা। তুমি খানিক কালি মুখে মাখ, আর এই নলটায় তোমার লেজ ক'রে দিই।

জম্বু। হাঁ, ঠাট্টা ক'চ্চ!—

৩য় যুবা। তোমায় তো আগেই ব'লেছি, তুমি ঠাট্টা মনে ক'র্‌বে; তোমার যা খুসি কর, আমরা চ'ল্লেম।

জম্বু। না ভাই, রাগ ক'র্‌ব কেন, যা ক'র্‌তে হবে বল।

৩য় যুবা। (জম্বুর মুখে সিন্দুর ও কালি এবং নলে লেজ করিয়া দিয়া) আর তোমার 'মাচুর মাথায়' গীতটী গাও।

সিন্ধু—আড়া-খেম্‌টা।

জম্বু। মাচুর মাথায় মন কেড়ে নেয়
দোল দিয়ে সই আমড়া-ডালে;
নেশার ঝোঁকে এঁকে বেঁকে
ফির্‌ত বঁধু চালে চালে।
কাঁধে কদু লুটত মধু,
হানা দিত সাঁজ সকালে;
আড় নয়নে হাড় ভেঙ্গে দে,
যাড় গুঁজে গে উল্টো খালে।

কই ভাই, কথা তো কইলে না?

মহীন্দ্র। তবে একটা তুক ব'লে দিই শোন।

জম্বু। কি বল দেখি?

মহীন্দ্র। আমি একটা মন্ত্র জানি; একটা কেলে হাঁড়ি পড়ে দিচ্চি, আমি তোমার চোক বেঁধে দিই; যদি তিন

বারের ভিতর হাঁড়িটা ভাঙ্গতে পার, হাঁড়িও ভাঙ্গা, মানও ভাঙ্গা।

জম্বু। এ যে ফ্যাচাং ভারি হে।

২য় যুবা। ফ্যাচাং আর কি, ফট্ ক'রে ভেঙ্গে ফেল্‌বে, আর কি!

( সকলে জম্বুর চক্ষু বন্ধন করণ ও জম্বুর হাঁড়ি ভাঙ্গিতে যাওয়া এবং সকলে মস্তকে থাবড়া মারণ )

জম্বু। ও বাবা রে, শালারা খুনে, আমাকে খুন ক'ল্লে!

[ প্রস্থান।

সাহানা। ওকে তাড়ালে, ওর সঙ্গে আমার দরকার ছিল যে?

২য় যুবা। বলিহারি যাই! আজ কাল রকম রকম জিনিষে তোমার দরকার; ও ডায়মনকাটা জিনিষে কি দরকার, চাঁদ?

সাহানা। তোমরা একটু ব'সো। ( মহীন্দ্রের প্রতি ) এ দিকে এস, একটা কথা আছে।

[ উভয়ের প্রস্থান।

২য় যুবা। এইবার বেটী নাকাল হবে।

৩য় যুবা। তুমি হীরেখানা ফেলে রাখ্‌লে যে?

২য় যুবা। তুমিও যেমন, ওর ভুজকুনিতে ভোল, বেটী একখানা মুড়ী দিয়ে কি দাঁও ক'চ্চে।

৩য় যুবা। না, তুমি বুঝ্‌তে পার নি, ওর যথার্থই মনের ভাব ব'দ্‌লেছে। তুমি ব'ল্‌তে ব'ল্‌তে থাম্‌লে—লোকটা কি তর বল দেখি?

২য় যুবা। কি তর ভাই জানি না; একদিন দেখে-ছিলাম, বেশ সুশ্রী বটে, আর যে কত টাকা—তাও ব'ল্‌তে পারি না। সে দিন একটা শুট্‌কো গোলাপ-ফুল একশ টাকা দিয়ে কিন্‌লে; আর যে যা চায়, তারে তাই দেয়। তুমি এক কড়া কড়ি নিয়ে যাও, তোমায় দশটা টাকা দিয়ে দেবে। শুনেছি, এ বেটীর কথায় মাগের মুখ দেখে না; কিন্তু ইনি আবার বলেন, 'আমার সঙ্গে কোন সুবাদ নাই।' আমাদের ন্যাকা পেয়েছেন কি না, দিন-রাত্রি একত্র থাকেন, আর সুবাদ নাই।

৩য় যুবা। আমি এ কথা বিশ্বাস করি।

২য় যুবা। কিসে?

৩য় যুবা। তোমার কথার দ্বারা বোধ হ'চ্চে, সে ব্যক্তির কিছুরই দরকার নেই।

২য় যুবা। দরকার নেই তো ওর কথায় মাগের মুখ দেখে না কেন?

৩য় যুবা। সে ব্যক্তি মহাত্মা, তার সন্দেহ নাই; "তা কেন"—আমরা বুঝ্‌তে পার্‌বো না।

১ম যুবা। ভাল, সে কি করে?

২য় যুবা। ছবি আঁকে; আজকাল বাজারে তারই ছবি চ'ল্‌চে।

১ম যুবা। বটে! কতকগুলো ছবির কাগজে তো সুখ্যাতি দেখ্‌তে পাই, সে কি তার আঁকা না কি?

২য় যুবা। তা হবে, সকলেই তো সুখ্যাতি করে।

( মহীন্দ্র ও সাহানার প্রবেশ )

মহীন্দ্র। তুমি যদি এ কথা প্রমাণ ক'ত্তে পার, তা হ'লে তুমি যা ব'ল্‌বে, তা শুনব।

সাহানা। তুমি আমার সঙ্গে যেও, তুমি আপনি দেখেই বুঝ্‌তে পার্‌বে যে, সে মস্ত লোক।

মহীন্দ্র। তুমি আপনি কি তার বাড়ীতে যাতায়াত কর, না তোমায় নিতে আসে?

সাহানা। আমার যখন ইচ্ছা তখন যাই, তিনি বাড়ীতে না থাক্‌লেও যাই।

মহীন্দ্র। দেখ, তোমার কথা এখনও অবিশ্বাস হ'চ্চে, মনুষ্যের এত ধৈর্য্য, তা আমি জানি না।

সাহানা। আমি তো মনুষ্য বলি নি, তিনি দেবতা।

মহীন্দ্র। যদি সত্য হয়, দেবতাই বটে। আমি সর্ব্ব-স্বান্ত হ'য়েছি, কিন্তু আজ তোমার নিকট যে উপদেশ পেলেম, তা কখন ভুল্‌ব না; আজ বুঝ্‌তে পাল্লেম, আমরা পশু, আমরা মনুষ্য নই।

সাহানা। এই তোমার বাগান তোমারই রইল, আর দিন দুই চারি আমি অধিকার ক'র্‌বো। তার ভাড়া, এই চক্ষের জল। সতীশ বাবুকে ব'লো যে, তাঁর বাগান-খানিও আমি আর দুই চারি দিন অধিকার ক'র্‌বো। এই দু'খানি বাগানের ভিতর কোন্‌খানি দরকার হবে তা জানি নি; চারি দিন বাদে তোমাদের জিনিষ তোমা-দেরই দেব। সতীশ-বাবুকেও এই চ'খের জলের কথা

ব'লো। ব'লো—সাহা আজ কেঁদেছে। এ কান্না কাঁদ্‌তে হবে, হাসিমুখে আসি দে'খে বুঝি নি। হায়! এ কান্না কি আর কেউ কেঁদেছে? (সকলের প্রতি) তোমাদের কাছে আজ বিদায় হ'লেম, আমার অন্য কাজ আছে, আমি চ'ল্লেম। (স্বগত) আহা! 'শুকাবে সাধের নীহার!'

২য় যুবা। বুঝেছি, পিরীতের তুফান উঠেছে।

[সকলের প্রস্থান।

---

## দ্বিতীয় গর্ভাঙ্ক

উদ্যান

নীহার ও সাহানা।

(গীত)

খাম্বাজ—মধ্যমান।

নীহার।— জানি নে কেন যে ভালবাসি;
যতনে যাতনা বাড়ে কেন মন অভিলাষী।
দেখি বা না দেখি ভাল, ভালবেসে থাকি ভাল,
কি হ'ল বিফল আশা, বাসনা-সাগরে ভাসি।

আপনি আমার সঙ্গে সাক্ষাৎ ক'র্ত্তে চেয়েছিলেন কেন?

সাহানা। আপনার নিকটে আমি গুরুতর অপরাধে অপরাধিনী, আমায় ক্ষমা করুন।

নীহার। জগদীশ্বর ক্ষমা করুন।

সাহানা। আপনি ক্ষমা ক'র্‌বেন না?

নীহার। আমার স্বামী আমায় ত্যাগ ক'রেছেন, তোমার অপরাধ কি?

সাহানা। আপনার স্বামীর অপরাধ নাই, আমিই অপরাধী।

নীহার। আমার স্বামীর অপরাধ নাই, আমি জানি; তিনি ত আমার বিবাহের পূর্ব্বেই আমাকে ব'লেছিলেন, আমার সহিত সাক্ষাৎ ক'র্‌বেন না।

সাহানা। তার কারণ আমি; আমি আপনার স্বামীকে কৌশলে সত্যে বদ্ধ করি।

নীহার। কথা শুনতে সাধ হয় বটে; তোমার রূপ ভিন্ন কি অপর কৌশল ছিল? তাঁরে আমি যেরূপ জানি, তাঁর নিকটে কি কৌশল চলে?

সাহানা। কৌশল চলে না সত্য, কিন্তু তিনি রূপেরও বশীভূত নন।

নীহার। তবে তোমার বশীভূত হ'লেন কেমন ক'রে?

সাহানা। কেন বদ্ধ হ'লেন, তা আমি জানি না। তিনি আমায় ছবি তুল্‌তে নিয়ে গিয়েছিলেন। আপনার ছবি দেখ্‌লেম, মনে বিষ হ'লো, আপনার সঙ্গে বিবাহও হবে শুন্‌লেম—

নীহার। চুপ ক'ল্লে কেন?

সাহানা। অনুতাপে আমার হৃদয় দগ্ধ হ'চ্ছে, তাই ব'ল্‌তে পাচ্ছি না।

নীহার। তুমি কাঁদ্‌চ কেন?

সাহানা। আমার কান্নাই দেখুন; হৃদয় দেখাতে পার্‌ব না। আমি পিপাসী, আপনিও পিপাসী,—সে সুধা কার প্রাণে না চায়?—কিন্তু আক্ষেপ, আপনিও পেলেম না, তোমায়ও বঞ্চিত ক'ল্লেম।

নীহার। আমার জন্য আক্ষেপ কেন?

সাহানা। আমার পিপাসা এ জীবনে মিট্‌বে না; কিন্তু অন্যকে দেখে যে সুখী হব, সে পথও রোধ ক'রেছি।

নীহার। আমার নিকট এসেছ কেন?

সাহানা। মনে মনে আকাঙ্ক্ষা, যদি তোমার হারা-নিধি তোমাকে দিতে পারি।

নীহার। আমায় ক্ষমা কর, তুমি আপনিই আপনার পরিচয় দিলে—তোমার কথা প্রতারণা নয়, আমার ধারণা হবে—কেমন ক'রে জান্‌লে?

সাহানা। আপনি আপনার স্বামীকে চেনেন; অবশ্যই জানেন, তিনি দেবতুল্য। নিত্য তাঁর দর্শনে মনের মালিন্য দূর হবে, এ কথা অনায়াসে অনুভব ক'র্‌তে পার্‌বেন। এই নিমিত্ত আপনার সঙ্গে সাক্ষাৎ ক'র্ত্তে সাহস ক'ল্লেম।

নীহার। তুমিও যদি আমার স্বামীকে চেন, তা হ'লে অবশ্যই জান যে, তিনি সত্য লঙ্ঘন ক'র্‌বেন না; তবে তোমার এ আকিঞ্চন কেন?

সাহানা। তিনি সত্য লঙ্ঘন ক'র্‌বেন না জানি, কিন্তু আমি যদি তাঁকে সে সত্য হ'তে মুক্ত করি?

নীহার। তিনি তাতেও সম্মত হ'বেন না, তা কি তুমি জান না?

সাহানা। অপর উপায় আছে।

নীহার। কি?

সাহানা। আপনার স্বামীর জীবনে কি উদ্দেশ্য জানেন?

নীহার। না।

সাহানা। আমি এতদিন জান্‌তেম না, সম্প্রতি জেনেছি; তাঁর উদ্দেশ্য অতি মহৎ।

নীহার। আবার বলি, ক্ষমা কর; তাঁর উদ্দেশ্য যদি মহৎ হয়, তোমার লভ্য হ'লো।

সাহানা। আপনি প্রত্যয় করুন—দিন দিন তাঁর উপদেশে তার উপযুক্ত হব, এই আশায় আমি যা ছিলাম—যা ব'লে পরিচয় দিলাম, এখন তা নাই। আমি পূর্ব্বেই ব'লেছি, আমি পিপাসী, পিপাসায় জলদের নিকট পর্য্যন্ত উঠ্‌ব মনে ক'রেছিলেম; কিছু উঠেই দেখ্‌তে পেলেম, এ জীবনে তাঁর নিকটে যেতে পারবো না।

নীহার। ভাল, তাঁর উদ্দেশ্য কি বল?

সাহানা। তিনি সৌন্দর্য্যের নিমিত্ত লালায়িত, কিন্তু সুন্দরের পিপাসা তাঁর মেটে নাই। তাঁর অসীম কল্পনা-প্রসূত ছবিগুলি জগৎকে সৌন্দর্য্য-রসে আন্দোলিত ক'রেছে বটে, কিন্তু তাঁর সৌন্দর্য্যের পিপাসা মিটে নাই; তিনি দিবা-রাত্র একটী উলঙ্গ নর-নারীর মূর্ত্তি সম্মুখে রেখে চিন্তা করেন; কিন্তু তাদের মুখমাধুরী কিরূপ চিত্রিত ক'র্‌বেন, স্থির ক'র্‌তে পারেন না। নানা রূপ চিত্রিত ক'রেছেন—জগৎ মোহিত—কিন্তু তিনি তৃপ্ত হন নি; সে আদর্শ যদি কেহ দেয়, তিনি তারে সকলই দিতে প্রস্তুত।

নীহার। এ কথার অর্থ কি?

সাহানা। আমি সেই আদর্শ দেব; তার পর তাঁর পদে যাচ্ঞা ক'র্‌বো, এ জীবনে আর দ্বিতীয় যাচ্ঞা ক'র্‌বো না,—অভাগিনীর নিকট তিনি দান নেন।

নীহার। ভাল, কি দান দেবে?

সাহানা। তোমাকে দিব।

নীহার। আমি কি তোমার?

সাহানা। ভগিনি, আমার হও, আমিও নারী; আমি অনেক যন্ত্রণায় এ কথা ব'লেছি।

নীহার। ভাল, আমি তোমারই হ'লেম; আর একটী কথা, সে আদর্শ তুমি কোথায় পাবে?

সাহানা। আমি অনেক কেঁদে পেয়েছি।

নীহার। আমি তো কাঁদি, পাই নি।

সাহানা। তোমার প্রাণ পোড়ে নি, আশা ভস্ম হয় নি; তোমার কান্নায় আমার কান্নায় প্রভেদ আছে। সহজ প্রভেদ বোঝ, তুমি অভিমান করে আছ, আর আমি উপযাচিকা।

নীহার। কেঁদে পেয়েছ?

সাহানা। পেয়েছি; আমি তাঁরে যত ভালবাসি, তিনি যদি তত ভালবাসতেন, তা হ'লে তাঁর হাত ধ'রে, আমার ব'লে প্রথম যে দিন দাঁড়াতেম, তখন আমাদের মুখের ভাব দে'খে, তাঁর কঠোর প্রাণও তৃপ্ত হ'ত।

নীহার। সে আশা তোমার যদি বিফল হয়, তা হ'লে সে আদর্শ পাবে কোথা?

সাহানা। সেই অর্দ্ধেক আদর্শ কিন্‌তে আমি এখানে এসেছি। যদি অনুতাপানলে দগ্ধ হৃদয়ে বারি দান করার মাহাত্ম্য থাকে, সেই মাহাত্ম্য দিয়ে তোমায় কিন্‌তে চাচ্চি, তুমি আমার হও।

নীহার। ভগ্নি, আমি তোমার; কিন্তু পায়ে ধরি, মার্জ্জনা কর,—তুমিও নারী, অভিমান বিসর্জ্জন দিতে পারবে না।

সাহানা। তুমি পতিব্রতা,—এক অভিমান-ত্যাগে যদি শত অভিমানের মান থাকে, ভগ্নি, নারী হ'য়ে কি পায়ে ঠেলা উচিত? অত স্পর্দ্ধা নারীর সাজে না।

নীহার। তুমি আমার যথার্থই ভগিনী। দেখ্‌লেম, সত্যই সাজে না।

সাহানা। সাজ্‌বে না, আমি প্রথম গান শুনেই বুঝতে পেরেছি। যখন ভগ্নী ব'ল্লে, আবার একবার সে গানটি গাও, গানটি যেন চ'ক্ষের জলে মালা গাঁথা।

নীহার। চ'ক্ষের জলেই তো গেঁথেছি।

(গীত)

খাম্বাজ—মধ্যমান।

জানি নে কেন যে ভালবাসি,
যতনে যাতনা বাড়ে কেন মন অভিলাষী।
দেখি বা না দেখি ভাল, ভালবেসে থাকি ভাল,
কি হ'ল বিফল আশা, বাসনা-সাগরে ভাসি।

সাহানা। বাসনা-সাগরই বটে। হায়! আমি কুল পাব

না? এখন চ'ল্লেম, কাল আবার এমনি সময় আসব, কথা আছে।

[ সাহানার প্রস্থান।

( কতিপয় স্ত্রীলোকের প্রবেশ )

১মা স্ত্রী। ভাই, আমার স্বামী সব জেনেছেন।

নীহার। আমিও সব জান্‌তে পেরেছি।

১মা স্ত্রী। তোমায় কে ব'ল্লে?

নীহার। তোমার স্বামীকে যে ব'লেছে।

১মা স্ত্রী। তুমি সেই খান্‌কীর সঙ্গে দেখা ক'রেছিলে না কি?

নীহার। ভাই, তুমি খান্‌কী বল' না—এখন সে পবিত্রা।

১মা স্ত্রী। তুমি কখন' এ কথা বিশ্বাস কর—কয়লা কখন হীরে হয়?

নীহার। ভাই, মন কয়লা নয়, হীরে; তবে কখন' কখন' ময়লা লেগে থাকে।

২য়া স্ত্রী। কিন্তু ভাই, তোমার মন পাষাণ।

১মা স্ত্রী। কেন? তোমার স্বামী কি সত্য চিঠি লিখেছেন—"তোমায় বিয়ে ক'রব, কিন্তু মুখ দেখ্‌বো না,"—কি ব'লে লিখলে?

নীহার। আমার প্রতি কথা স্মরণ আছে—

"তোমায় আমি ভালবাসি কি না, জানি না। তোমায় বিবাহ ক'র্‌তে পিতৃ-ঋণে বাধ্য, বিবাহ ক'র্‌বো, কিন্তু বিবাহের পর সাক্ষাৎ হবে না। সম্মত কি অসম্মত, পত্রের উত্তর লিখো।"

১মা স্ত্রী। তুমি তার কি উত্তর দিলে?

নীহার। আমি উত্তর দিলেম, 'আমিও পিতৃ ঋণে বাধ্য।'

১মা স্ত্রী। তার পর?

নীহার। তার পর আর কি, বে হ'লো।

২য়া স্ত্রী। ফুরিয়ে গেল!

নীহার। ফুরিয়ে গেল বৈ কি।

১মা স্ত্রী। ধন্যি ভাই, তোমাদের দু'জনের প্রাণ!

৩য়া স্ত্রী। তুমি কি ভাব্‌ছ?

নীহার। ভাবছি ঢের, এখন কি ক'র্‌তে হবে?

২য়া স্ত্রী। যা ইচ্ছে তাই।

১মা স্ত্রী। তবে জলে ডুবে মর।

নীহার। দেখ্‌ ভাই, যেন জলের ঢেউয়ে প্রাণ ঢেউয়ে নিয়ে যাচ্ছে!

১মা স্ত্রী। দেখ্‌ দেখ্‌ দেখ্‌!—

২য়া স্ত্রী। মরি মরি মরি!

নীহার।— ( গীত )

যোগিয়া—খেম্‌টা।

জলে হিল্লোলে প্রাণ ঢেউয়ে ঢেউয়ে কত চলে!
শুন সই, গুন্‌গুননি,—
কাণ পেতে শোন কে কি বলে।
দেখ না হাস্‌ছে কমল, আপনি বিহ্বল,
সোহাগে সই আপনি টলে!—
না জানি কার পানে চায়,
ভাসায়ে কায় বিমল-জলে।

[ সকলের প্রস্থান।

---

## তৃতীয় গর্ভাঙ্ক

চিত্রশালা

সাহানা ও হেমন্ত।

সাহানা। আমার আর সাজ্‌বার সাধ নাই।

হেমন্ত। এই সাজে আঁকি দেখ, দেখেই বুঝ্‌তে পারবে, আরও সাজা বাকী আছে কি না।

সাহানা। সাজা বাকী আছে—তা জানি, কিন্তু সে সাজা আর আমার দেখ্‌বার সাধ নাই। তোমার অনুগ্রহে আমি অনেক জিনিষ দেখ্‌লেম। আমার দেখ্‌বার আর কিছু বাকী নাই। কিন্তু যে দিন তোমায় সুখী দেখ্‌বো, সেই দিন আমার জীবন সফল জ্ঞান ক'র্‌বো।

হেমন্ত। আমায় কিসে অসুখী দেখ্‌লে?

সাহানা। তুমি আর আমার কাছে আত্ম-গোপন ক'র্‌তে পার না। বিধাতা নারীকে পরাধীনা করেছেন, কিন্তু কার অধীন জান্‌বারও ক্ষমতা দিয়েছেন।

হেমন্ত। তুমি কি আমার অধীন?

সাহানা। অধীন যদি না হ'তেম, তোমার মনের কথা টের পেতেম না।

হেমন্ত। আমি জান্‌তেম, আমিই বড় পাগল, তা নয়; তুমি আমার চেয়ে পাগল।

সাহানা। যথার্থ ব'লেছ, তোমার পাগ্‌লামীর সঙ্গে অনুতাপ নাই, আমার পাগ্‌লামীতে অনুতাপ আছে।

হেমন্ত। অনুতাপ ক'রো না, তা হ'লে পাগল হ'তে পারবে না।

সাহানা। তুমি বারণ ক'চ্ছ, অনুতাপ ক'রবো না; কিন্তু তুমি যে স্ত্রীর মুখ দেখ না, তোমার অনুতাপ হয় না?

হেমন্ত। না।

সাহানা। তুমি বড় কঠিন।

হেমন্ত। এ গাল তো দু' বছর দিচ্ছ, কিছু নূতন গাল দাও।

সাহানা। তোমার পূজাও নাই, গাল'ও নাই; অন্ততঃ আমি তো খুঁজে পাই না।

হেমন্ত। খুঁজে পাও না, কি? গাল খোঁজ, না পূজা খোঁজ?

সাহানা। দেখ, তোমার কাছে আস্‌তে ভালবাসি, কিন্তু এসে জ্ব'লে মরি।

হেমন্ত। তুমি বার বার এই কথা বল; কেন, আমি কি তোমায় অযত্ন করি?

সাহানা। তুমি কিছুই অযত্ন কর না; কিন্তু তুমি আমায় মনুষ্যের মধ্যেই মনে কর না!

হেমন্ত। তোমায় বেশ মেয়েমানুষ মনে করি। মনে ক'রে দেখ দেখি, তোমার জন্য কি না ক'রেছি?

সাহানা। দর্প রাখ, আমি সামান্য মেয়েমানুষ বটে, কিন্তু তুমি যা চাও, আমি তা দিতে পারি।

হেমন্ত। তবে ত ভাল!

সাহানা। এখনও তাচ্ছিল্য?

হেমন্ত। তাচ্ছিল্য করি না, কিন্তু যদি করি—তা হ'লে কি?

সাহানা। তোমার জীবনের চির-উদ্দেশ্য সিদ্ধ হবে না।

হেমন্ত। পাগলের উদ্দেশ্য আছে, তুমি জান?

সাহানা। তুমি আমায় হীন বিবেচনা ক'রে ঘৃণা কর।

হেমন্ত। আমি তোমায় কখন' হীন বিবেচনা করি নাই, আমার সমতুল্যই জানি। তবে তুমি আপনাকে চেন না, আমি আপনাকে চিনি; এখন যদি চিনে থাক তো ব'লতে পারি না। ভাল, বল দেখি, আমি কি চাই? তুমি আমায় কি দিতে পার?

সাহানা। তুমি ছ'বি লিখে সকলের প্রশংসা পেয়েছ; কিন্তু আপনার প্রশংসা পাও নাই। তুমি এম্‌নি একটী আদর্শ চাও, যাতে আত্ম-প্রশংসা পাও।

হেমন্ত। তুমি না ব'ল্লে, আমি যা চাই, তা আমায় দিতে পার?

সাহানা। পারি। আমি তোমায় সে আদর্শ দেব, কিন্তু দাম নেব।

হেমন্ত। দাম কি চাও? যদি একবার সে আদর্শ দেখ্‌তে পাই, আর তখনি যদি আমার মৃত্যু উপস্থিত হয়, তাতেও আমি প্রস্তুত।

সাহানা। আমার দাম এই, আমি যা তোমাকে দেব, তুমি আদর করে নেবে। চুপ ক'রে রইলে যে?

হেমন্ত। তুমি কি দেবে, তাই ভাব্‌ছি।

সাহানা। ভাব্‌ছ কি? আমি হাতে ক'রে মন্দ জিনিষ দেব না।

হেমন্ত। নেব স্বীকার পেলেম; কিন্তু দাম দেব, এই প্রথম তোমার কাছে স্বীকার ক'ল্লেম। আমি আদর্শ কত দিনে পাব?

(গীত)

ভৈরবী—আড়াঠেকা।

দেখা দিয়ে দেখা দাও না,—
সাধি কাঁদি ফিরে চাও না!
বিভোরে আঁখি ভ'রে, দেখি রে দেখি তোরে,
প্রাণ রাখি পদে—নাও না!

সাহানা। আজ আমি পরম সন্তুষ্ট হ'লেম।

হেমন্ত। কিসে?

সাহানা। তোমায় ব্যাকুল দেখ্‌লেম।

হেমন্ত। আর কি কখন' ব্যাকুল হই নাই? তোমার পায়ে পর্য্যন্ত ধ'রেছি!

সাহানা। তোমার পায়ে ধরাও যা, গলায় ধরাও তা, তাতে তোমার ব্যাকুলতা প্রকাশ পায় না।

হেমন্ত। তবে তুমি আশা দিয়ে আমাকে নৈরাশ ক'র্‌বে না কি ?

সাহানা। যদি শোধ দিতে হয়, উচিত বটে ; কিন্তু আমি স্ত্রীলোক, তোমার মতন কঠিন প্রাণ নয়। তুমি কখন' পাথর খুঁদে পুতুল তৈয়ারি ক'র্ত্তে ?

হেমন্ত। না, এ কথা জিজ্ঞাসা ক'ল্লে কেন ?

সাহানা। বছর পাঁচ ছয় হ'লো, আমায় একবার নিয়ে গিয়েছিল। তুমি চিত্রকর, সে খুঁদে পুতুল তৈয়ারি করে। তারও তোমার মত সকল, কিন্তু তোমার মত অত ধন নাই।

হেমন্ত। সে কোথা থাকে ?

সাহানা। আমি একদিন গিয়েছিলেম, অত মনে নাই।

হেমন্ত। তুমি অনেক দিনের পর একটী মিথ্যা কথা কইলে।

সাহানা। যখন আমি বেশ্যা, তখন ত মিথ্যাকথা কইবই।

হেমন্ত। আজ আমায় ভাবালে।

সাহানা। শুনে সুখী হ'লেম বটে। তুমি যে ছবিখানি নির্জ্জনে ব'সে আঁক, সে ছবিখানি আমায় দেখাও।

হেমন্ত। কি ছবি ?

সাহানা। আর আমায় ভোলাচ্ছ কেন ? আচ্ছা, না দেখাও আমি ব'ল্‌চি। একটী পুরুষ মানুষ আর একটী স্ত্রীলোক ; দু'জনে হাত ধরাধরি ক'রে উলঙ্গ দাঁড়িয়ে আছে। আর ওই ছবি নিয়ে নির্জ্জনে কি ভাব, তাও জানি। তাদের মুখের ভাব তুমি আঁক্‌তে পাচ্চ না। তা পার্‌বে কেমন ক'রে ? আমি আদর্শ না দিলে তুমি আঁক্‌তে পার্‌বে না।

হেমন্ত। দিতে পার যদি, দাও না ?

সাহানা। আমি দিতে পারি, কিন্তু তুমি নিতে পার্‌বে কি না, তা আগে পরখ্ ক'রে দেখি।

হেমন্ত। আচ্ছা, কি পরখ ক'র্‌বে কর।

সাহানা। শুন বলি,—একটী স্ত্রীলোক একজনের জন্য ভেবে ভেবে পাষাণ হ'য়েছিল, সে সত্য কালের কথা। পাষাণ-মূর্ত্তি হ'য়ে কত দিন থাকে ; দৈবে একদিন যা'র জন্য পাষাণ হ'য়েছিল, সে তার কাছে উপস্থিত। পাষাণ-প্রতিমা মনে মনে ভাব্‌লে যে,—"হে পরমেশ্বর ! আমি তো পাষাণ, কিন্তু যদি এক মুহূর্ত্তের জন্য মানুষ হই, তা হ'লে আমি উহার সঙ্গে কথা কই !"—ব'ল্‌তেই মানুষ হ'লো। গল্পের এইটুকু জানি। তুমি এই গল্পটুকু শেষ ক'রে দাও।

হেমন্ত। আমি তো আর তোমার মত নটী নই যে, নাটক লিখ্‌ব। এই গল্প আমি কেমন ক'রে শেষ ক'র্‌বো ?

সাহানা। আমি বেশ্যা হ'য়ে পাষাণে প্রাণ দিলেম, তুমি একটা মানুষে প্রাণ দিতে পাল্লে না ?

হেমন্ত। তিরস্কারটি উপযুক্ত হ'য়েছে।

সাহানা। তোমায় দুই বৎসরের কথা মনে ক'রে দিচ্চি ; আজ বল দেখি, তোমার শুক্‌নো প্রাণ বই আর কি সম্বল ? এই শুক্‌নো প্রাণ নাড়া চাড়া ক'রে পৃথিবী সরা জ্ঞান কর ?

হেমন্ত। কোথা চল্লে ?

সাহানা। তোমার সেই ছবি দেখ্‌তে।

হেমন্ত। না, না, ছবি দেখ্‌তে হবে না।

[ উভয়ের প্রস্থান।

( হীরালালের প্রবেশ )

হীরা। ( গীত )

মাঝ— কাওয়ালী।

হেরিব পাষাণে হাসি,—
সে হাসি কত ভালবাসি !
সরল প্রাণে দাগা দিয়ে, র'য়েছি ছায়া নিয়ে,
উদাসী ছায়ার হাসি, দিবানিশি মন পিয়াসী।

( হেমন্ত ও সাহানার প্রবেশ )

সাহানা। এ গান আমি শুনেছি, যে শিল্পীর কথা ব'ল্‌ছিলাম, সেই এ গীত গাচ্চে। আমার বোধ হ'চ্চে—এই সে শিল্পী।

হেমন্ত। আজ তুমি নূতন রকম কুহক দেখাচ্চ।

হীরা। মহাশয়, আমায় বালক বিবেচনা ক'চ্চেন করুন ; আমার যা কর্ত্তব্য—বলি। আমার জ্ঞানোদয় অবধি পাথরে মূর্ত্তি করি। অনেক রকম ক'রেছি, কিন্তু আমার মনের মতন একটীও হয় নাই। যখন মনের মতন ক'র্‌তে পাল্লেম না, তখন সে কাজ ত্যাগ করাই

উচিত। আমি এ স্থানে আর থাক্‌ব না। আমার বহু যত্নের গঠন কাকে দিয়ে যাব ? শুন্‌লেম, আপনিও একজন মাধুরী-উপাসক, যদি অনুগ্রহ ক'রে গ্রহণ ক'রেন, আমি আপনাকেই সেইগুলি দিই।

হেমন্ত। তাতে আপনার লাভ ?

হীরা। ক্ষতি লাভ কখন' গণনা করি না; সুতরাং ব'ল্‌তে পারি না।

হেমন্ত। আমায় দিয়ে যদি সুখী হন, আমি নেব। ( জনান্তিকে ) আজকে দানের পালা !

হীরা। আগে আপনি দেখুন, আপনার উপযুক্ত কি না ?

হেমন্ত। কোথায় গেলে দেখ্‌তে পাই ?

হীরা। ( কাগজ লেখা ঠিকানা দিয়া ) আজ সন্ধ্যার সময় এই ঠিকানায় গেলেই আপনি দেখ্‌তে পাবেন। আহা! এ স্ত্রীলোকটি কে ? আমি আপনাকে কখন' দেখেছি ?

সাহানা। আমি সামান্য বনিতা। আমায় দেখে থাক্‌বেন, তা'র বিচিত্র কি !

হীরা। সন্ধ্যার সময় যাবেন কি ?

হেমন্ত। যাব।

হীরা। যে আজ্ঞে, তবে চ'ল্লেম।

[ হীরালালের প্রস্থান।

হেমন্ত। রঙ্গিণি, এ কি রঙ্গ ?

সাহানা। আমি কেমন ক'রে জান্‌ব ?

হেমন্ত। অবশ্যই জান; আমার প্রয়োজন আছে, চ'ল্লেম।

[ উভয়ের প্রস্থান।

---

# তৃতীয় অঙ্ক

—:০০:—

## প্রথম গর্ভাঙ্ক

উপবন

( হেমন্তের প্রবেশ )

হেমন্ত। আহা! যতদূর নয়ন যায়, ততদূর কেবল সুন্দর মূর্ত্তি। একটু বিশ্রাম করি, আবার তোমাদের প্রাণভ'রে দেখ্‌ব ! ( উপবেশন )

( গীত )

বেহাগ—একতালা।

জাগ' কুসুম জা'গ কি আশে,—
নীলিমায় কেন তারকা ভাসে,
কেন নিশাকর ঢালিছে কিরণ,
তরু-লতা কেন নাচ রে !
বিজনে মাধুরী বিলাইছ কারে,
নীরবে কি র'বে, ভাষ বারে বারে,
কার সোহাগে, কি অনুরাগে,
বনমাঝে সাজিয়াছ রে !

( প্রস্তরমূর্ত্তিরূপে নীহার প্রভৃতির গীত )

লুপ-খাম্বাজ—খেম্‌টা।

ফুল তুলি আয় লো স্বজনি, সাজ্‌ব মনের সাধে;
দেখ্‌ব কেমন প্রেমিক অলি কাঁদে কি না কাঁদে।
কুসুমের মালা গাঁথা, একলা কেন প'র্‌বে লতা,—
তুল্‌ব রতন, কুসুম-ভূষণ, ধর্‌ব' রসিকচাঁদে।
ধ'র্‌ব মোহিনী ছবি, সাজ্‌বো আজ বনদেবী,
রাখ্‌ব খোপাতে বেঁধে, মদনেরি ফাঁদে।

হেমন্ত। ( চমকিত হইয়া ) এ কি, এ স্থানে জনপ্রাণী ত নাই, এ সঙ্গীত কোথা থেকে হ'চ্চে ! পাষাণ-পুত্তলীরা গান ক'চ্চে না কি ? নীরব হ'লো।

( গীত )

পরজ—খেং।

নীহার।—
পাষাণ প্রাণে পাষাণ বল,
করি না করি না মানা ;—
পাষাণ নয়, এ প্রাণে মাখা,
কে পাষাণ, তা গেছে জানা।
জেনে শুনে পাষাণ প্রাণে,
প্রাণ স'পেছি পাষাণে,
যে জানে সে জানে,
কেন পাষাণ করি উপাসনা।

হেমন্ত। ( একটী পুত্তলিকার নিকট গমন করিয়া ) না, এই স্থানে গান হ'চ্চে। এ কি প্রস্তর-প্রতিমা, না কুহক মাত্র। মরি—মরি, কি মোহিনী প্রতিমা !

সাহানা। ( নীহারের হস্ত ধারণ করিয়া ) এই আমার দান,—গ্রহণ করুন।

নীহার। নাথ, আমি এত দিন পাষাণ হ'য়েছিলাম, তোমার দর্শনে প্রাণপ্রতিষ্ঠা হ'লো।

হেমন্ত। প্রিয়ে, আমায় ক্ষমা কর।

নীহার। যদি সহস্র বৎসর পাষাণ হ'য়ে থাকৃতেম, এই কথাতেই তার শোধ হ'তো।

হেমন্ত। ( সাহানার প্রতি ) তোমার দান আমি আদর ক'রে নিলাম, কিন্তু তুমি আমায় আদর্শ দিলে না।

সাহানা। আমি তোমার মত মিথ্যাবাদী নই ; তুমি যেমন মিছে ক'রে বল, আমায় ভালবাস ! ( সম্মুখে আর্সি ধরিয়া ) তোমাদের দু'জনের মুখের ভাব তোমার ছবিতে তুলো।

হেমন্ত। না, না, কেবল আমাদের মুখের ভাব তুলিতে তুল্লে হবে না, এ মুখখানিও চাই। আমার হৃদয়ের যোগি-নীও সেই পুরুষ-প্রকৃতির আরাধনা ক'র্‌বে। তোমায় ভালবাসি ব'লেছি ; আবার বল দেখি, আমি মিথ্যাবাদী !

( গীত )

লুম—খেম্‌টা।

যামিনী মাতোয়ারা, মাতোয়ারা প্রাণ রে ;
মাতোয়ারা চলে, সুধা কাণে কান রে।
কুসুম মাতোয়ারা, মাতোয়ারা তারা,
মাতোয়ারা শশী, মাতোয়ারা তান রে।

---

# যবনিকা

# ভোট-মঙ্গল

বা

# সজীব পুতুলো নাচ।



## ( সাময়িক ব্যঙ্গ-নাট্য )

[ ২২শে আশ্বিন, ১২৮৯ সাল, ন্যাসান্যাল থিয়েটারে প্রথম অভিনীত ]

"বড়লাট লর্ড রিপনের শাসন-সময়ে কলিকাতা মিউনিসিপ্যালিটিতে প্রথম স্বায়ত্ত-শাসন-প্রথা ( Local Self Government ) প্রচলিত হয়। এই সময়ে কমিশনার নির্ব্বাচনে, ভোট লইয়া সহরে মহা হুলুস্থূল পড়িয়া যায়; সেই সময়ে এই ব্যঙ্গ-নাট্যখানি রচিত হইয়াছিল। গিরিশচন্দ্র স্বয়ং 'নাচওয়ালার' ভূমিকা অভিনয় করিয়া সম্পূর্ণ নূতন ঢংয়ে প্রহসনখানি আদ্যোপান্ত পরিচালিত করিতেন।" গিরিশচন্দ্র ( ২৫১ পৃষ্ঠা )

### দৃশ্য—

পুত্‌লোনাচের ঘর

( নাচওয়ালাগণ উপস্থিত, কালুয়ার প্রবেশ )

( গীত )

ঝাড়ু লাগাতা হাম যাঁহা যাতা,
নাম মেরা কালুয়া,—
হাম অনারারি, নেহি ভাতা পাতা,
খাতা হাম হালুয়া।
যাঁহা তলাও রহেতা, হুঁয়া জরিমানা,
বাগিচা রাখনে মানা,—
ছোটী ছোটী সব নর্দ্দামা থা,
সরাপপিকে গিরনে মুস্কিল হোতা,
শোনেকো জ্যাগা কুচ থোড়ি মিল্‌তা,
ছোটী নর্দ্দামা হাম বুজায় দিয়া,
হোড় চল্‌তা, পায়ের চল্‌তা,
মজেমে গিরতা দল্ দল্‌য়া।

নাচ-ও। তুমি কে গো?

কালুয়া। পি—পি—পি।

নাচ-ও। কি ব'ল্লে, তোমার ঝাঁটা হাতে, ঝাঁট দে বেড়াও পথে পথে?

কালুয়া। পি—পি—পি।

নাচ-ও। কি ব'ল্লে, তুমি মেতর, তোমার ভারি জোর, তুমি চ'লে গেলে পাশ দেয় সকলে—পইস্ পইস্ পইস্?

( ভুলুয়ার প্রবেশ )

( গীত )

নেহি করেগা মেতরকা কাম লেগা কমিসানি,—
বোলা হাম্‌কো মেরা রূপী জানী।
ভোট আলবৎ লেগা, যো নেহি দেগা,
মেরা গোস্‌সা হোগা;
হাম্ পচাশ রূপেয়া দেতা খাজানা,
সরাপ পিকে কেৎনা জরিমানা;
বহুৎ রোজসে করতা হ্যায়, হাম কাপ্তানী।

নাচ-ও। ও গো, তুমি কে গো ?

ভুলুয়া। পি—পি—পি।

নাচ-ও। কি ব'ল্লে, তোমার নাম ভুলুয়া, তোমার ভাই কালুয়া, তোমার জানী রূপী,—সরকার থেকে পেয়েছ লাল টুপী ? এবার কমিসানি নেবে, না ভোট পেলে ঘরে ময়লা দেবে ?

ভুলুয়া। পি—পি—পি।

নাচ-ও। কি ব'ল্লে, তোমার গোস্সা বড়, তোমায় দেখে সবাই জড়সড় ?

ভুলুয়া। পি—পি—পি।

নাচ-ও। কি ব'ল্লে, তোমার জানীর সঙ্গে বড় দস্তি, নতের জন্য করে কুস্তি, তার বড় মুস্তি ?

ভুলুয়া। পি—পি—পি।

( মেত্‌রাণীর প্রবেশ )

( গীত )

হামকো নত দেনে হোগা,
নেই্‌ তো ঝুম্‌কা,—
নেই্‌ তো ছোড়ি চলা যাগা ভুম্‌কা।
মালুম হুয়া তেরা বেইমানী,
তোম্‌সে নাহি পিগে হাম্‌ সরাপ-পানি,
মেত্‌রাণী না'ও যাকে ডুব্‌কা॥

নাচ-ও। ও গো, তুমি কে গো ?

মেত। পি—পি—পি।

নাচ-ও। কি ব'ল্লে, তোমার নাম রূপী, তোমার খসম পেয়েছে রাঙা টুপী ? তুমি নথ্‌ না পেলে যাবে চ'লে ? নিদেন ঝুম্‌কো ঢেঁড়ি, দেবে পাড়ি,—চ'ল্‌বে না আর ময়লার গাড়ী ?

( জল-গাড়ীওয়ালার প্রবেশ )

( গীত )

ছিটাতা মিঠা পানি, মিলা গাড়ী-ঘোড়া,
মুঝ্‌ পর হুকুম হ্যায় বহুত কড়া।
সব পানি লেগা,
যেস্‌কা সাদা ধুতি, ওস্‌কো ছিটায় দেগা,
রেণ্ডী দেখ্‌নেসে পিছে ভাগা ;
হুকুম হ্যায় রোখ্‌নে জুড়ি,
হাম্‌কো তোম্‌ জাস্তা খোড়ি ;
পানি ছিটানে বহুত হ্যায় পিনে থোড়া।

নাচ-ও। ও গো, তুমি কে গো ?

জল-গা। পি—পি—পি।

নাচ-ও। কি ব'ল্লে, তুমি সরকারী লোক, লোকের কাপড় ভিজাতে ভারি ঝোঁক, রাস্তায় হোক বা না হোক ?

জল-গা। পি-পি—পি।

নাচ-ও। কি ব'ল্লে, তোমার রোকা ঘোড়া—দেখ্‌লে বুড়ো মড়া—তার পড়ে ঘাড়ে, দাঁড়াও না কখন পথ ছেড়ে ?

জল-গা। পি—পি—পি।

নাচ-ও। বেড়ে, বেড়ে, বেড়ে।

জল-গা। পি—পি—পি।

নাচ-ও। কি ব'ল্লে, কাম সারা হ'লো, সব চ'ল্লে ?

[ নাচওয়ালা ভিন্ন সকলের প্রস্থান।

( পুরোহিত, কোচম্যান, খানসামা, দাওয়ান, উমেদার, মোসাহেব, কর্জ্জকারক ও গুরুর প্রবেশ )

( গীত )

পুরোহিত।— বাঁচি যদি ক'র্‌বো পুরুতগিরি,
পায় গিয়েছে চড়.--
কোচম্যান।— ছোড়েগা কোঁচমানী, ভোট জুলুম কি কড়।
খানসামা।— তামাক সেজে আর রাত জেগে,
ঝকমারি চাকরী পড়ি ভেগে,
দাওয়ান।— থাক্‌ দাওয়ানী পারি নি আনাগোনা,
ভোট ভোট ভোট খালি টানা ;
উমেদার।— বাবা উমেদারী কামে গড়।
মোসাহেব।— মোসাহেবী চলে না আর, হলো হাড্‌ডি সার,
কর্জ্জকারক।— বাবা কুক্ষণে নিয়েছি ধার ;
শালা ভোটের তরে, দিলে গালে চড়।
গুরু।— বেল্লিক কথা, ভোট পাব কোথা,
রোদে চ'লে ধল্লো মাথা ;
বিদায় নিতে গেছি দায় পড়ে,
গুরুগিরি এবার দেব ছেড়ে,
করে রাস্তা হড়্‌ হড়,
নিকে গাড়ীতে হাড়ীতে পড় তোরা পড়।

নাচ-ও। ( পুরোহিতের প্রতি ) ও গো, তুমি কে গো ?

পুরো। পি—পি—পি।

নাচ-ও। কি ব'ল্লে, ছাড়্‌বে পুরুতগিরি, তোমার উপর জুলুম ভারি, পূজো হোক্‌ বা না হোক্‌, গিন্নীর ধ'রেছে

রোগ, বলে ভোট ভোট ভোট, নইলে এই পূজোয় দেখাবে এক চোট, বল দেখি বাপু, কোথায় ক'র্‌বে জোটা-জোট ?

পুরো। পি—পি—পি।

নাচ ও। বইঠ্‌—বইঠ্‌—বইঠ্‌। (কোচম্যানের প্রতি) ও গো, তুমি কে গো ?

কোচ। পি—পি—পি।

নাচ-ও। কি ব'ল্লে, তুমি ছেড়ে দেগা কৌচমানী, সময় পাও না খেতে পানি ? জানা তোমার অম্বল রেঁধে কাঁদে, এই ভোটের জ্বালায় প'ড়েছ বড় ফাঁদে ?

কোচ। পি—পি—পি।

নাচ ও। বাবা যে টানা-পড়েন, ঘোড়া নাদে, সইস তল্পী বাঁধে !

কোচ। পি—পি—পি।

নাচ ও। বইঠ্‌—বইঠ্‌—বইঠ্‌। (খানসামার প্রতি) ও গো, তুমি কে গো ?

খান। পি—পি—পি।

নাচ-ও। কি ব'ল্লে, তুমি খানসামা, এনাম পেয়েছ ছেঁড়া জামা, আর পার না, ভোর রাতেই আনাগোনা, তাদের তো আর তামাক সাজ্‌তে হয় না, তোমাদের ছোট খোকা নেছে ভোটের বায়না ?

খান। পি—পি—পি।

নাচ ও। কর্ত্তা গিন্নীর চড়া হুকুম, রেতে কারো নাইকো ঘুম, বৈঠকখানায় রাত দিন লোকের ধুম ?

খান। পি—পি—পি।

নাচ-ও। বইঠ্‌—বইঠ্‌—বইঠ্‌। (দাওয়ানজীর প্রতি) ও গো, তুমি কে গো ?

দাও। পি—পি—পি।

নাচ-ও। কি ব'ল্লে, তুমি দাওয়ানজী, ক'চ্ছো ভাগ্‌চি ভাগ্‌চি ; কর্ত্তা ভারী রাগী, নিশ্বেস ফেল্‌তে দেয় না ; একে ঘুচে গেছে পাওনা, রেওৎরা হ'য়েছে স্যায়ানা, তার উপর এই পড়েন আর টানা ?

দাও। পি—পি—পি।

নাচ-ও। কাজ নাই তোমার আর, বয়েস তো হ'য়েছে, হও দক্ষিণমুখো রওনা, না একটু ব'স্‌বে ?

দাও। পি—পি—পি।

নাচ-ও। মোটা পেট, কোমরের কসি একটু ক'স্‌বে ? বইঠ্‌—বইঠ্‌—বইঠ্‌। (উমেদারের প্রতি) ও গো, তুমি কে গো ?

উমে। পি—পি—পি।

নাচ-ও। কি ব'ল্লে, তুমি উমেদার, মনে মনে ভাবছো হবে পগার পার ? তোমার উপরেই জবরদস্তি,—সার হ'য়েছে চামড়া অস্থি, আর গস্তে যেতে পার না, কিন্তু না গেলেই না ?

উমে। পি—পি—পি।

নাচ-ও। ক'র্‌চো উমেদারী, যদি পাও চাকরী ? এখন বাজার গরম ভারি, যে দিন আন্‌লে ভোট তো ভাল, নইলে জুতোর চোটে প্রাণ গেল ?

উমে। পি—পি—পি।

নাচ-ও। আবার বড়-বৌ নেছে বায়না ?—তবে তো না ক'ল্লেই না ! বইঠ্‌ যাও—বইঠ যাও—বইঠ্‌ যাও। (কর্জ্জকারকের প্রতি) ও গো, তুমি কে গো ?

কর্জ্জ। পি—পি—পি।

নাচ-ও। কি ব'ল্লে, তুমি কর্জ্জ ক'রে প'ড়েছ ভারি ঘোরে, চাই দশটা ভোট, ঘুরে ঘুরে হ'য়েছ দড়া ; বড় কর্ত্তা ব'লেছে, নইলে সুদ ছাড়বে না এক কড়া ?

কর্জ্জ। পি—পি—পি।

নাচ-ও। কি ব'ল্লে, তোমার লাঞ্ছনা ঘরে পরে, চড় খেয়েছ ভোটের তরে, আহা ! এমন জায়গায়ও ধার নেয়, ঘাম ছুটেছে গায়। বইঠ্‌—বইঠ্‌—বইঠ্‌। (মোসাহেবের প্রতি) ও গো, তুমি কে গো ?

মোসা। পি—পি—পি।

নাচ-ও। কি ব'ল্লে, তুমি মোসাহেব, এবার পাচ্ছো বেগ ; আর চলে না, সব কাপড়ই ময়লা হ'লো ? কোথা চড়তে জুড়ী, না হেঁটে প্রাণ গেল—এমন বদ্‌হইয়ার ভোটও এল !

মোসা। পি—পি—পি।

নাচ-ও। বাবুর কাপড় প'র্‌তে পাও না, খানার নাই ঠিকানা, তুমি ভোট কুড়ুচ্চো এ দিকে, ও দিকে ব্রাণ্ডির বোতল উঠ্‌লো ?

মোসা। পি—পি—পি।

নাচ-ও। আ গেল, চাকরগুলো একটু লুকিয়ে রাখে না গা। বইঠ্ যা, বইঠ্ যা, বইঠ্ যা। ( গুরুর প্রতি ) ও গো, তুমি কে গো?

গুরু। পি—পি—পি।

নাচ-ও। কি ব'ল্লে, তুমি গুরু। তোমার বুদ্ধি ভারি সরু; কিন্তু এবার প'ড়েছ ফেরে, কত ঢেউই তুলছে বাবা! ভোট নিয়ে এলো কে রে? উঠ্‌লো খৃষ্টানী ধাঁজ, সে ছিল ভাল। ব্রহ্ম-ঢেউ চ'লে গেল,—উঠ্‌লো আবার ভোট, এ আবার কি নতুন ধর্ম্ম উঠলো গা?

গুরু। পি—পি—পি।

নাচ-ও। বিদেয় এক চেটে আটক, ভাব্‌ছ দেশে সর্‌বে একচোট, না হয় যাও দক্ষিণমুখে, উত্তরে ভারি শুকো; তোমার নস্যির ডিপে, খাও না হুঁকো?

গুরু। পি—পি—পি।

নাচ ও। বইঠ্ বইঠ্ বইঠ্।

( বাইজীর প্রবেশ )

( গীত )

রুমি ঝুমি পায়েলা বোলে,—
পিয়ালা পিয়া পিয়া, গোলাবী আঁখি ঢুলে।
জেরাসে মজা চলা, ইসারা হেলা দোলা,
গোলোলা মালা দেগা পিয়া গলে।

নাচ-ও। ও গো, তোমরা কে গো?

বাইজী। পি—পি—পি।

১ম নাচ। কি ব'ল্লে, তোমরা বিল্লিওয়ালী ছাই?

২য় নাচ। দুর পোড়ারমুখো—দিল্লীওয়ালী বাই। এবার প্রাইস্ বড় হাই—শীগ্‌গির কেউ পাবে না ঘাই।

বাইজী। পি—পি—পি।

নাচ-ও। কি ব'ল্লে, বাগানে নাচ হবে, লোক দেখ্‌তে যাবে; অমনি ভোট লিখে নেবে, তোমরা রওনা হ'য়েছ তাই?

বাইজী। পি—পি—পি।

নাচ-ও। যে ব'ল্‌বে ভোট দেব না, তার গালে দেবে ঠোনা, যাচ্ছো তাড়াতাড়ি, দাঁড়িয়ে আছে গাড়ী?

( খেলোয়াড়দ্বয়ের প্রবেশ )

( গীত )

দোনো ভাই দোস্তিমে হোগা লড়াই,—
উন্‌হে জুলুমদার, হাম বোলে সাফাই।
নেই সম্‌জে হায় বেকুব খাড়া,
মেরা যেত্তে গা ভোট সব দিহি কাটাই।

নাচ-ও। তোমরা কে গো?

খে-দ্ব। পি—পি—পি।

নাচ-ও। কি ব'ল্লে, তোমরা দু'ভাই, আপোসে ক'র্‌বে লড়াই, চেগে উঠেছে ভোটের বাই, তুমি ব'ল্‌চ গৌর, ও ব'ল্‌চে নিতাই? তা মিটিয়ে ফেল না ছাই।

খে দ্ব। পি—পি—পি।

নাচ-ও। কভি নেই—লাগাবে গরম চাটি, একাস্তই লাগ্‌বে, রগ্ ভাগবে?

খে দ্ব। পি—পি—পি।

নাচ-ও। তেরা নাক না তোড়ে, মেরা টিকি না ওড়ে, তেরা কাণ না কাটে, মেরা গোপ না ছাটে!

[ উভয়ের যুদ্ধ ও প্রস্থান।

( কতিপয় পুত্তলিকার প্রবেশ )

( গীত )

দেখ্‌ছি এবার প্রাণ বাঁচা ভার,
ছার ভোটের তরে।
ঐ জুটে পুটে আস্‌ছে ছুটে,
লুকুই গিয়ে অন্দরে।
খিল্ দে এঁটে দিস্ নে রে সাড়া,
না হয় বলিস্ ম'রেছে মড়া,
যুচ্‌বে বালাই বলিস সাফাই,
জেলে নে গেছে ধ'রে।
তবু যদি বাড়াবাড়ি পেড়াপীড়ি হয়,
কালী কলম বের করে তুই দেখাবি রে ভয়,
দিবি তাড়া, ব'ল্‌বি দাঁড়া,
ভোট লেখাব জোর করে।

পুত্ত। পি—পি—পি।

নাচ ও। ভোট লেখাব, পালা পালা পালা! দল বেঁধে সব আস্‌বে মেলা, পালা পালা পালা!

(গীত)

না হ'লে নয় কমিসনার দেখ্‌ছি যে বাজার,—
হবে সহর মাটী, বন্‌চি খাঁটি,
টেক্‌স বাড়া হবে ভার!
রেতে দিনে চ'ল্‌বে জলের কল,
আলো হবে গলি, কোথা হোঁচট খাবে বল?
চ'লবে না ঢল রাস্তা জুড়ে,
থাক্‌বে না আর এ বাহার।
নূতন বাড়ী হবে না আর মাঠ,
থাকবে না জ্বর ওলাউঠো উঠ্‌বে বার্ণিংঘাট,
সুদ পাবে না সহর জুড়ে,
ঘুচবে মিউনিসিপাল ধার!
শুধু শুধু কোমর কি আঁটি,
হাত তুল্‌বে ভোট দেবে গে আট্‌কাবে ঘাঁটি:
কে করে আস্থা, চালায় রাস্তা,
বস্তি করে ছারখার।
শিখেছে বিলাতী কারসাজি,
দেখে নেব আবার ভোটবাজি,
বুদ্ধি মস্ত, ক'রছি কস্ত,
দোস্তর মুখে দিব থার।

নাচ-ও ও গো, তুমি কে গো?

পুত্ত। পি—পি—পি।

নাচ-ও। কি ব'ল্লে, তুমি গয়লা-পাড়ার গোপাল, চাল্‌বে এক চাল; কমিসানি নেবেই নেবে, বে-আইনি ক'ল্লে ঘানি দেবে; তোমার সঙ্গে কে?

পুত্ত। পি—পি—পি।

নাচ-ও। 'সবে ধন,' উনি ১ নম্বর সুর্‌কি কুট্‌তে বিলক্ষণ; ঘুমুচ্ছিলেন স'র্‌ষের তেল দিয়ে, তাই প'ড়েছেন পেছিয়ে; আর কে চ'লেছে মাদা মাদা?

পুত্ত। পি—পি—পি।

নাচ-ও। ১১ নম্বরে ভুটে গাধা, প'ড়েছে পাছে; দুটো খায়, একটা নাচে।

[পুত্তলিকাগণের প্রস্থান।

(অপর একদল পুত্তলিকার প্রবেশ)

পুত্ত। পি—পি—পি।

নাচ-ও। কি ব'ল্লে, বেঁধেছ ভোটের মোট, লাগিয়েছ এক চোট; কমিশনার হবে, কি ব'ল্‌বে?

পুত্ত। পি—পি—পি।

নাচ-ও। হাত তুল্‌বে কার দিকে?

পুত্ত। পি—পি—পি।

নাচ-ও। দেখ্‌বে, যে দিকে কানাই বলাই, বেশ ঠাউরেছ ভাই, তোমার মতনই কমিসনার চাই।

(উক্ত দলের প্রস্থান ও অপর দলের প্রবেশ)

নাচ-ও। ও গো, তোমরা কে বল গো?

পুত্ত। পি—পি—পি।

নাচ-ও। কি ব'ল্লে, তোমাদের আইন প'ড়ে মুখ ভারি সাফাই; হ্যাঁ, হ্যাঁ, নইলে কি কমিসনিতে লাফাই; তোমরা কোন্ দিকে ভাই?

পুত্ত। পি—পি—পি।

নাচ-ও। কারো দিকেই নাই, দুটো পয়সায় একটা টাইটেল চাই?

(উহাদের প্রস্থান ও অন্যদলের প্রবেশ)

নাচ-ও। ও গো, তোমরা কে গো?

পুত্ত। পি—পি—পি।

নাচ-ও। কি ব'ল্লে, তোমরা বড়লোক, ধ'রেছ ঝোঁক? ঠোক তাল ঠোক; সেই তো উকীলপাড়ায় যাও, ঘরের খাও; কি ক'র্‌বে ছাই, মিটিংয়ে গে তুল্‌বে হাই।

[প্রস্থান।

(অপরের প্রবেশ)

পুত্ত। পি—পি—পি।

নাচ-ও। তুমি কে গো, ভোট বড় পাও নি বটে, তবু রাখ্‌চো পেণ্টলেন এঁটে?

পুত্ত। পি—পি—পি।

নাচ-ও। আঁচ্চো যাবে কোটে, কমিসনার তো না হ'লেই নয়, সহরটা ম'জে যায়।

(প্রস্থান ও অপরদলের প্রবেশ)

নাচ-ও। তোমরাও সব হাত তোল্‌বার দল, টাকা আছে, ক'রেছ আচ্ছা কল।

পুত্ত। পি—পি—পি।

নাচ-ও। হাজার হোক্, পড়া-শুনা তো ক'রেছ, বাবুর ক্লাসের পরিচয়টা দেবে, ক' ঢোক খাবে?

পুত্ত। পি—পি—পি।

নাচ-ও। তিন ঢোক্, তবে তাল ঠোক।

( উহাদের প্রস্থান ও অপরের প্রবেশ )

নাচ-ও। ও গো, তুমি কে গো ?

পুত্ত। পি—পি—পি।

নাচ-ও। কি ব'ল্লে, তোমরা ডাক্তার, ফেলে ক্যাপ দেবে সামলার বাহার,—তোমরা কার ?

পুত্ত। পি—পি—পি।

নাচ-ও। হ্যাঁ, হ্যাঁ, জানাই তো যার, কথায় কাজ নেই আর।

( উহাদের প্রস্থান ও অপরের প্রবেশ )

নাচ-ও। ও গো, তুমি কে গো ?

পুত্ত। পি—পি—পি।

নাচ-ও। কি ব'ল্লে, তুমি কানাই, তোমার বড় ঘাই, প্রজার মুখে দিয়ে ছাই, টাইটেল নির্ঘাত চাই ?

পুত্ত। পি—পি—পি।

নাচ-ও। শিখেচ ফুস্-মন্তর, দত্ত বড়লোক সব তোমার যন্তর ; তুমি ধন্যি ছেলে! কোথায় দড়ি পেলে ? দেন্ত বাঁধ্‌তে কান্থর ঘোড়া নাই।

পুত্ত। পি—পি—পি।

নাচ-ও। ভোট তোমার একচেটে ; ভাব্‌ছ কিন্তু তোমার বলাই গেছে গোঠে, পাছে মারা যায় মাঠে।

পুত্ত। পি—পি—পি।

নাচ-ও। বটে, বটে, বটে।

( উহাদের প্রস্থান ও নাপ্তিনীর প্রবেশ )

( নাপ্তিনীর গীত )

আমি কুণিকাটা রসের নাপ্তিনী,—
ছোঁড়াকে ব'লবো এবার করে যেন কমিসানি।
ন-পাড়ার গিন্নী মাগী,
গাল দিয়েছে গতরখাগী,
নাইকো কড়ি কিন্‌তে দড়ি,
কিসের তরি জানি নি।
ছোঁড়া যদি কাজটা পেতো,
বাড়ীর উপর রাস্তা যেতো,
এমন তো হ'চ্ছে কত,
ব'লেছে ভুতী মিতিনী।

নাচ-ও। ও গো, তুমি কে গো ?

নাপ। পি—পি—পি।

নাচ-ও। কি ব'ল্লে, তুমি নাপ্তিনী, তোমায় দেখ্‌লেই বলে, কেটে দে নখ কুণি, তুমি ক'চ্চো ফর্ ফর, রেগে চ'লেছ ঘর ?

নাপ। পি—পি—পি।

নাচ-ও। মিন্‌সে যদি হয় কমিশনার, বড় বাড়ী রাখ্‌বে না আর, বাড়ীর উপর চালাবে রাস্তা, আছে ব্যবস্থা, ব'লেছে বুদ্ধির ধুচ্‌নি, তোমার ভুতী মিতিনী।

( নাপ্তিনীর প্রস্থান ও অপর পুত্তলিকার প্রবেশ )

নাচ-ও। গড ড্যাম রেণ্ডি, কোন হ্যায়, কুচ্ পরওয়া নেই—ড্যাম ফুলি ড্যাম, তোমরা কে গা ?

পুত্ত। পি—পি—পি।

নাচ-ও। কি ব'ল্লে, তোমাদের আছে লক্ষণ, আগে ব'ল্‌তে মোচার ঘণ্ট, এখন বল গুণ্টন ; আগে ব'ল্‌তে কলা, এখন বল কেলা, বুঝেছি, আর ব'ল্‌তে হবে না মেলা—ড্যাম ফুলি ড্যাম, গেলে কত হ্যাম, তবু হ'লো না ম্যাম !

পুত্ত। পি—পি—পি।

নাচ-ও। সদাই আঁটা পেণ্টুলন, কাজ-কর্ম্ম নাই তেমন, আবল তাবল ব'কতে পাও না, যাও না মিটিংয়ে যাও না,—কিছু না হোক নামটা হবে, কাঁহাতক্ আর একলা ব'সে খাবি খাবে।

পুত্ত। পি—পি—পি।

নাচ-ও। গট হ'য়ে আছ ব'সে, তোমার ভোট দিক্ এসে, তোমাদের ইংরাজী খব সড়-গড়, এই ভোট প'ড়্‌ল তড়তড় ; ড্যাম ফুলি ড্যাম !

( পাদ্রী সাহেবের প্রবেশ )

নাচ-ও। ও গো, তুমি কে গো ?

পাদ্রী। পি—পি—পি।

নাচ-ও। কি ব'ল্লে, তুমি ভুসুণ্ডি, এখন ধ'রেছ ঠুণ্ডি ; মিটিং ক'র্‌বে ঘ্যান ঘ্যান, শত্রু মিত্র দেবে পিট্‌টান ? ভাষায় বিদ্যা বড্ড দর, কোন্ কথায় কি গোড়া, তা ক'রেছ সড়গড় ; দেখ্‌ছ ঠিক ফাদার থেকে বাবা, মাদার থেকে মা ; ভোটের কি রুচি গা।

পাদ্রী। পি—পি—পি।

নাচ-ও। ফোর্ট থেকে ভোট; ফোর্ট মানে কেল্লা, ফোর্ট মানে চাঁপা-কলা; বোঝ না কেন, কেউ পেয়েছে বার শো, আর যে বড় ডাক্তার সাহেব—পেয়েছে পাঁচটা পোড়া খ'য়ের মো।

( একজনের প্রবেশ )

নাচ-ও। ও গো, তুমি কে গো?

এক-জ। পি—পি—পি।

নাচ-ও। কি ব'ল্লে তুমি গো বেচারা, তোমার বাড়ীর চারিদিকে নারকেল-চারা? তোমার কি, তুমি বুদ্ধির ঢেঁকি, কারুকে কি অন্যায় ক'রতে দাও! আইন জান, জারি ক'রে দেখ—যদি ভোট পাও।

এক-জ। পি—পি—পি।

নাচ-ও। কি ব'ল্লে, তুমি মর্ত্ত্য থেকে স্বর্গে যেতে, আটকে গিয়েছ অর্দ্ধেক পথে? তুমি কলির হরিশ্চন্দর, তোমার লেকচার বড় সুন্দর, পেয়েছ ঠিক অন্দর—ড্রেণ ক'রেছ ভেয়াস কি বাল্মীকি, ম্যাকেভিলি বা কণিকী; তোমার ধান ভান্‌তে শিবের গীত, বাহাবা তোমারই জিত!

( সমবেত গীত )

শুন্‌লে পরে সখের ভোট-মঙ্গল,—
বৌ-বেটা সব ঠাণ্ডা থাকে
ঘুমিয়ে বাঁচে ছেলের দল।
দলাদলি চলাচলি উঠে গিয়েছে,
ভোট নামে কোট গায়ে দিয়ে,
সেই এল কেঁচে;
এবার ইংরাজী ধাঁজ কড়া মেজাজ,
সহর জুড়ে বাজলো ঢোল।
রোকের চোটে আপন পর নাই ভেদ,
হ'ল যজ্ঞ বঙ্কমেধ,
বড় ধুম জ্বল্লো আগুন, ঘুচ্‌লো মনের খেদ;
দিগ্বিজয়ী যজ্ঞ বটে বুঝ্‌বে এবার ফলাফল।

---

যবনিকা

# গল্প ও নক্সা

## হাবা

[ 'নলিনী' মাসিক পত্রিকায় ( ৮ম সংখ্যা, অগ্রহায়ণ, ১২৮৭সাল ) এই গল্পটী প্রথম প্রকাশিত হয় ]

ভিজিতে ভিজিতে বিশ্বনাথ গোলপাতার ছাতা ঘাড়ে করিয়া বাড়ীতে আসিলেন।

গৃহিণী বলিলেন,—"না ভিজ্‌লে নয়?"

বিশ্বনাথ উত্তর করিলেন,—"স্ত্রীলোকটি মারা যায়।"

গৃহিণী। এখন তুমি যে মারা যাও, তার কি? বেলা তৃতীয় প্রহর, এখনও উদরে অন্ন নাই, ভোরের বেলা এমন দুর্য্যোগেও বাহির হইয়াছ!

বিশ্ব। কি জান,—পরোপকার পরমধর্ম্ম। শিশু সন্তানটি জিজ্ঞাসা করিল,—"বাবা, তুমি যে বাহিরে গেলে, আমার পূজার জুতা আনিবে বলেছিলে, তা কৈ আমায় দাও?" কুক্ষণে বিশ্বনাথের মনে উদয় হইল, "আমি অভাগা, পরোপকারক! আমার উপকার কই?"

বিশ্বনাথ আহারাদি করিয়া শয়ন করিলেন। এমন সময়ে তাঁহাকে এক ব্যক্তি বহির্ব্বাটীতে ডাকিল। তিনি দেখা দিয়া জিজ্ঞাসা করিলেন,—"কে গা?" আগন্তুক উত্তর করিল,—"হরমণির চরমকাল উপস্থিত, আপনাকে কি বলিবেন।" বিশ্বনাথ উত্তর করিলেন,—"যাও, যাচ্চি।" কিন্তু গেলেন না। পূজার সময় বিশ্বনাথ ছেলেটীকে জুতা দিতে পারেন নাই,—এই ক্ষোভ তাঁহার হৃদয়ে বলবান হইতে লাগিল। অনেক উপার্জ্জন করিয়াছিলেন, পরের জন্য সকলই ব্যয় হইয়াছে, আজ সেই ক্ষোভ হইল! তেমন বয়স নয় যে, পুনরায় উপার্জ্জন করিতে পারেন। যাহা আয় আছে, সংসার নির্ব্বাহ হয়, মোটা ভাত, মোটা কাপড়; তাহাতে আর বিশ্বনাথের তৃপ্তি নাই। কোথায় অর্থ পাইব, কি হইলে অর্থ হইবে, এই ভাবনায় ব্যাকুল হইতে লাগিলেন। এমন সময় বহির্ব্বাটীতে আবার ডাক হইল,—"বিশ্বনাথ বাবু বাড়ীতে আছেন?" বিশ্বনাথ বাহিরে গেলেন, আগন্তুককে বসিতে বলিয়া জিজ্ঞাসা করিলেন,—"কি সংবাদ?" আগন্তুকের নাম কেনারাম। উত্তর করিলেন,—"মহাশয়ের কৃপায় যে চাকরীটুকু পাইয়াছিলাম, তাহা যায় যায় হইয়াছে, দশজনের কথায় রায় বাহাদুর আমায় চোর ঠাওরাইয়াছেন।" বিশ্বনাথ উত্তর করিলেন,—"আমি কি করিব?"

কেনা। দুই এক কথা আমার হ'য়ে বলিয়া দিবেন।

বিশ্ব। আমার লাভ?

কেনারাম উত্তর বুঝিতে পারিলেন না। 'লাভ' এ কথা বিশ্বনাথের মুখে পূর্ব্বে কখন শুনেন নাই। সুতরাং উত্তর করিলেন,—"আজ্ঞে?" বিশ্বনাথ বলিলেন,—"আজ্ঞে রাখ। লাভ এ কথার অর্থ বুঝ না?" কেনারাম কেমন কেমন হইয়া বলিলেন,—"তাই ত, তাই ত!" কেনারামের কার্য্যসিদ্ধি হইল না।

বিশ্বনাথের কিছুই ভাল লাগে না। যাহার জুতার জন্য তাঁহার মন বিচলিত হইয়াছে, তাহাকেও দেখিলে তাঁহার রাগ হয়। মনে ভাবেন,—"পল্লীতে এমন কে আছে যে, আমার দ্বারা উপকৃত হয় নাই? কেহ লাটসাহেবের দেওয়ান, কেহ অতুল ঐশ্বর্য্যের অধিকারী, কাহারও একমাত্র সন্তান আমার যত্নেই বাঁচিয়াছে, কাহারও আমার অর্থে জেল নিবারণ হইয়াছে, কিন্তু আমার দৈন্যদশা কে দেখে?" পরোপকার যে সুদে খাটাইবার জিনিষ নয়, তাহা বিশ্বনাথ বুঝিতে পারিলেন না।

বলিয়াছি, বিশ্বনাথের কিছুই ভাল লাগে না, ক্রমে ঘরে দোর দিলেন, গৃহিণীরও প্রবেশ করিবার অধিকার নাই। তিনি অর্থোপার্জ্জনের নানাবিধ উপায় অবধারিত করিতে লাগিলেন, কিন্তু তাঁহার বিবেচনায় পরপীড়ন ব্যতীত অর্থোপার্জ্জন হয় না, এই কথাই সাব্যস্ত হইল। "পরপীড়ন করিব?—ক্ষতি কি?" একবার একটু ক্ষতি মনে উদয় হইয়াছিল, তাহা রহিল না। সাব্যস্ত হইল, পরপীড়ন করিব।

বিশ্বনাথ ঘরের দোর খোলেন না। দোর খুলিয়া দেখিলেন, ঘনঘটাবৃত রজনী—টিপ্‌ টিপ্‌ বৃষ্টি পড়িতেছে, আকাশে তারা নাই, স্বভাবে শব্দ নাই। কেবল এক একবার রোদনস্বরে সমীরণ বহিতেছে। দেখিতে দেখিতে অন্ধকার ভয়ঙ্কর বোধ হইতে লাগিল,

কিন্তু তথাচ বিশ্বনাথ বাহিরে যাইবেন না। এরূপ যাওয়া বিচিত্র নহে। অনাথা বা অভাগিনীর রোদনাশ্রু মুছাইতে বার বার গিয়াছেন, কিন্তু আজ অন্ধকারের প্রতি লক্ষ্য হইল। মনে মনে কিঞ্চিৎ ইতস্ততঃ করিতে লাগিলেন। দেবেন্দ্র-বাবুর চরমকাল উপস্থিত, তাহা তিনি জানেন। দেবেন্দ্র-বাবুর অতুল ঐশ্বর্য্য, কিন্তু তৎসত্ত্বেও তিনি চক্ষু মুদিলে শিশু সন্তানগুলি অনাথ হইবে, কারণ তাঁহার আত্মীয় কেহই নাই। দেবেন্দ্রবাবুর রুগ্নশয্যাগারে লোকের অভাব নাই, সকলেই দেবেন্দ্রবাবুর নিমিত্ত যে প্রাণ দিতে হইবে না, সেই প্রাণ দিবার জন্য প্রস্তুত। কোঁচা বা অঞ্চল বার বার চক্ষে উঠিতেছে। কিন্তু একটী রমণী তাঁহার শিয়রে বসিয়া আছে, সে চক্ষু মুছিতেছে না। সৌদামিনীকে পূর্ণযৌবনা বলিলেও বলা যায়, অল্প বয়সে দু'টি সুসন্তান হইয়াছে। সৌদামিনী পরম লজ্জাশীলা, কিন্তু আজ লজ্জা নাই। মনে মনে দশবার করিয়াছেন যে, একবার বাহিরে যাইয়া কাঁদি, কিন্তু সে সময়ে যদি দেবেন্দ্র একবার ইঙ্গিত করে—"জল চাই, বা বাতাস চাই"—কে সে ইঙ্গিত বুঝিবে? পতিপরায়ণা সৌদামিনী কাঁদিবার অবকাশ পান নাই। এমন সময়ে বিশ্বনাথ উপস্থিত হইলেন। ডাক্তারবাবুকে ইঙ্গিত করিয়া বাহিরে লইয়া গেলেন। কি কথা কহিলেন, পুনর্ব্বার ঘরে প্রবেশ করিলেন, সৌদামিনীকে জিজ্ঞাসা করিলেন—"মা আহার হইয়াছে?" এ কথায় সৌদামিনীর চক্ষে জল আসিল, কিন্তু উত্তর করিতে পারিলেন না; বিশ্বনাথ কাহার প্রতীক্ষা করিলেন না, বাহিরে গেলেন, সকলেই বুঝিল যে, সৌদামিনীর নিমিত্ত আহার আনিতে যাইতেছেন। কারণ,—এইরূপই বিশ্বনাথের কার্য্য। বিশ্বনাথ খাদ্যসামগ্রী লইয়া আসিলেন, যেন সেই অবস্থায় চিরদিন আনিতেন। কার্য্য সমান হইল, কিন্তু সে ভাব নাই। সৌদামিনীকে বলিলেন—"আমি শিয়রে বসিতেছি, তুমি বাহিরে যাইয়া যৎকিঞ্চিৎ আহার কর।" ক্ষুধার অনুরোধে যত হ'ক বা না হ'ক, বিশ্বনাথের কথার অনুরোধে সৌদামিনী উঠিতে বাধ্য হইলেন। বিশ্বনাথ শিয়রে বসিলেন; সকলকে বলিলেন,—"ডাক্তারবাবু আমায় বলিয়াছেন, এত লোকসমাগম ভাল নয়।" সকলেই বাহিরে গেল। তখন বিশ্বনাথ ধীরে ধীরে দেবেন্দ্রের কর্ণে বলিতে লাগিলেন,—"দেবেন্দ্রবাবু, দু'টি ছোট ছোট ছেলে, উইল করিলে ভাল হয়।" দেবেন্দ্র উত্তর করিলেন—"বিশ্বনাথ বাবু, আমার কি এমন অবস্থা, তবে কেন সৌদামিনী বলে, আমি বাঁচিব?" বিশ্বনাথ প্রত্যুত্তর দিলেন,—"আমি তা বলিতেছি না, কিন্তু সকল অবস্থাতেই লোকের উইল করা ভাল।"

দেবেন্দ্র বলিলেন, "বুঝিলাম, কিন্তু সৌদামিনী যেন এ কথা না শুনে।"

বিশ্বনাথ বলিলেন,—"শুনা আবশ্যক। কারণ, তিনি ব্যতীত আর অছি হইবার জন্য কাহাকেও দেখি না। অছির সকল বৃত্তান্ত জানা আবশ্যক।"

দেবেন্দ্রবাবু বলিলেন,—"কেন মহাশয়, আপনি হউন না?"

বিশ্বনাথ উত্তর করিলেন,—"আমার ইচ্ছা বটে, কিন্তু ভয় পাই, পাঁচজনে কি ব'ল্‌বে।"

দে। পাঁচজনে যাহাই বলুক, কিন্তু আপনাকে ইহা স্বীকার পাইতে হইবে। সৌদামিনী ছেলেমানুষ, আমার সন্তানগুলির আর উপায় দেখি না।"

বি। ভাল, ঝঞ্জাট বাড়িবে, কি করিব? আমি স্বীকৃত।

দেবেন্দ্রের মৃত্যু হইল। সৌদামিনী তিন দিবস কাঁদিলেন। কোলের ছেলেটি একদিন মার কান্নায় কাঁদিয়াছিল, আর দুই দিন কাঁদে নাই। দাসী দুধ দিয়াছে, তাই খাইয়া পাশে বসিয়া আছে। কি জানি, কেন ভরসা করিল,—সৌদামিনীকে 'মা' বলিয়া ডাকিল। সৌদামিনী উঠিলেন, হাবাকে কোলে লইয়া বলিলেন,—"আমার নীরদ কোথা?" নীরদের মার কাছে আসিতেও লজ্জা হইয়াছিল, কিন্তু আসিল। হাবাকে কোলে লইলেন, নীরদকে চুম্বন করিলেন মাত্র। দাস-দাসীর অভাব নাই, তথাপি গৃহ জনশূন্য। এমন সময়ে একজন দাসী সঙ্গে করিয়া বিশ্বনাথ উপস্থিত হইলেন। বলিলেন—"মা গো, গৃহিণী পীড়িত, হরমণিকে পাঠাইয়া দিয়াছিলাম, তাহার নিকট শুনিলাম, তুমি তিন দিন আহার কর নাই। শোক কর, শোকেরই কারণ বটে, কিন্তু এক একবার ছেলেগুলিকে না দেখিলে ত নয়? মা, চিনির পানা আনিয়াছি, একটু মুখে দাও।"

সৌদামিনী মুখে দিলেন। বিশ্বনাথ বলিলেন,—"উঠ,

স্নান কর। রাধামণি দুটি প্রসাদ আনিয়াছে—তাহাও খাও। আমি আসিতেছি, তোমার সহিত বিশেষ কথা আছে।”

সৌদামিনী তখন হাবাকে কোলে করিয়াছে, নীরদের মুখ দেখিয়াছে, ‘কাঁদিব’—ভাবিল, ‘কিন্তু মরিব না।’ উঠিল—রাধামণির প্রসাদও স্পর্শ করিল।

সন্ধ্যাকালে বিশ্বনাথ আসিলেন, বলিলেন,—“মা, তোমার স্বামী আমার প্রতি একটা গুরুতর ভার অর্পণ করিয়া গিয়াছেন। আমি কখন বিষয়ী নহি, এ বিষয়-কার্য্য কিরূপে নির্ব্বাহ করিব—এই ভাবিতেছি। যদি কেহ এমন থাকে, আমি দেখিব শুনিব, সে কার্য্য নির্ব্বাহ করে, তাহা হইলে ভাল হয়। দেখ, তুমি যুবতী, আজি তোমার নিকট দুইবার আসিতে হইল। কর্ম্মোপলক্ষে আসিতে যাইতে হইবে, আমি তাই ভাবিতেছি।”

সৌদামিনী উত্তর করিলেন,—‘বাবা, তুমি না আসিলে কে ছেলে দু’টিকে দেখ্‌বে, আর আমার ত কেহ নাই যে দেখে!”

আরও কথোপকথন হইল, সৌদামিনী ভাবিলেন, বিশ্বনাথ যথার্থই মহাত্মা।

দিন যায়, থাকে না। সৌদামিনীর মুখে সৌদামিনীর ন্যায় মাঝে মাঝে হাস্য দেখা দেয়, কিন্তু ঘনমালা ঘুচে নাই। বিশ্বনাথকে মহাত্মা জানিতেন, কিন্তু সে বিশ্বাসের ব্যতিক্রম ঘটিয়াছে। তিনি সহজ জ্ঞানে অনুমান করিতেন যে, তাঁহার স্বামী যথেষ্ট সম্পত্তি রাখিয়া গিয়াছেন, তাহাতে আজি এ বাড়ী, কাল সে বাড়ী বেচিবার আবশ্যক নাই। বিশ্বনাথ বলেন—‘আবশ্যক,’ সুতরাং স্বাক্ষর দেন; কিন্তু এবার যা কথা হইতেছে, তাহাতে স্বাক্ষর দিতে তিনি ইচ্ছুক নহেন।

বিশ্বনাথের আর দৈন্যদশা নাই, কিন্তু ভিজিতে ভিজিতে গোলপাতার ছাতা ঘাড়ে করিয়া গৃহে প্রত্যাগমনপূর্ব্বক গ্রাসে গ্রাসে গৃহিণীর তিরস্কার খাইয়া যে সুখ ছিল, তাহা আর বিশ্বনাথের নাই। ‘পরোপকার পরম ধর্ম্ম’ এই কথাই প্রচার, তাহাতে এখন অনেকের বিশ্বাস, সেই বিশ্বাসের উপস্বত্ব বিশ্বনাথ ভোগ করেন।

পাঠক, সেই ছেলেটিকে মনে করুন, যার জুতার নিমিত্ত বিশ্বনাথের দুর্দ্দশা,—সে নোট কাটে, সৌরভকে রাখিয়াছে, পূজাতে সৌরভের মাকে বারাণসীর সাটী দিয়াছে। বিশ্বনাথের তাহার সহিত দেখা হয়; ইহাতে যদি সুখ থাকে—থাকুক।

বিশ্বনাথ নীরদকেও দেখে। নীরদ তাহার পুত্রের সমবয়স্ক। মাতার প্রতি অচলা ভক্তি। যদি কখন মাকে কাঁদিতে দেখে, ভয়ে সৌদামিনী কাঁদে না, বলে—“মা গো, হাবাকে আমি মানুষ ক’রে তুল্‌বো, আর আমি কি মোট বহিতেও পারিব না?” সেই সময় নীরদ একবার হাসে, নচেৎ সমবয়স্ক তাহার হাসি দেখে নাই।

রূপ কি পদার্থ, বুঝিতে পারিলাম না। যখন দেবেন্দ্রের শিয়রে সৌদামিনীকে দেখিয়াছিলাম, আমাদের পরম-রূপসী বলিয়া জ্ঞান হইয়াছিল। পরিচ্ছদের ত্রুটি ছিল না, বিনা পরিচ্ছদে দেখিলে দেবেন্দ্র পাছে ভয় পান, এই নিমিত্তই পরিচ্ছদ ছিল—এখন তাহার আবশ্যক নাই। মলিনচীর, রুক্ষকেশ, চোখের কোলে কালী পড়িয়াছে, তথাপি রূপ কেন ধরে না? এ কি রূপ? এ কি সন্ন্যাসিনী? না, তা ত নয়। নীরদ ও হাবা দু’টি ছেলে রহিয়াছে, সন্ন্যাসিনী ত নয়। যদি কেহ নিরাভরণার সৌন্দর্য্য দাও, যদি কেহ পতিপরায়ণার সৌন্দর্য্য দাও, যদি কেহ মলিনা স্থলপদ্মের সৌন্দর্য্য স্বীকার কর, যদি কেহ মেঘাবৃত চন্দ্রমার শোচনীয় সৌন্দর্য্য নিরীক্ষণ করিয়া থাক, যদি কেহ মেঘমলিন দিনকরের রশ্মি, পদ্মের উপর পড়িতে দেখিয়া থাক, তাহার চক্ষে সৌদামিনীর রূপ ধরিবে না।

বাতুল বিশ্বনাথ সে রূপ দেখিয়াছিল। এখন আর শিশু সন্তানের জুতার অভাব মনে নাই, সৌদামিনী সম্বন্ধে অনেক গর্হিত কার্য্য করিয়াছে; কি জানি, যদি তাহার ফলভোগ করিতে হয়? “নীরদ, নীরদের ন্যায় গম্ভীর; সকলই করিতে পারে। অধিক বয়স হইয়াছে, ক্ষতি কি? আমি মনে করিলে সৌদামিনীর ত কিছুই থাকিবে না। অনেক দিন সৌদামিনী ‘কি বলি বলি’ করিয়াছে, কিন্তু বলে নাই।”

তুমি বুঝ নাই, সৌদামিনী ‘বলি বলি’ করিয়াছে যে, ‘তুমি দুরাত্মা’, কিন্তু বলে নাই। বদ্ধশ্বাস বশতঃ যে উন্নত হৃদয় দেখিয়াছ, তাহা প্রেমে নয়, যে লজ্জা দেখিতেছ, তাহা কি বলিব? সৌদামিনী বুদ্ধিমতী, সকলই বুঝিয়াছে। তোমায় যে বার বার ডাকে, ইচ্ছা করে,

বলে—"কেন এ অভাগিনীর সর্ব্বনাশ কর।" কিন্তু অবলা ভয়ে বলিতে পারে না।

গভীরা রজনী, আকাশে চন্দ্র হাসিতেছে; এমন সময় বিশ্বনাথ সৌদামিনীর বাটীতে উপস্থিত। বিশেষ কার্য্য, দাসী সৌদামিনীর শয়ন-গৃহে লইয়া গেল, বিশ্বনাথ দাসীকে বাহিরে যাইতে বলিলেন। সৌদামিনী উঠিয়া বসিয়াছেন, কিন্তু ঘুমের ঘোর ভাঙ্গে নাই, কত রাত্রি জানেন না; অবশ্যই বিশেষ কার্য্য ভাবিলেন। বিশ্বনাথ একবার বাহিরে গিয়া কে কোথায় আছে দেখিলেন, তাহা সৌদামিনী বুঝেন নাই। অকস্মাৎ সৌদামিনীর পদপ্রান্তে পড়িয়া বলিলেন,—"আমায় দয়া কর!" সৌদামিনী কিছুই বলিলেন না। নীরবে বাহিরে যাইয়া নীরদের নিকট বসিলেন। বিশ্বনাথ চতুর, চলিয়া গেলেন। অনেক ভাবিয়া গেলেন। কার্য্যসিদ্ধি হইল না, ঠিক বিপরীত হইল। এ সিদ্ধান্তের বিপরীত সিদ্ধান্ত কত ভাবনায় হয়, পাঠক ভাবুন, আমরা নীরদের কাছে যাই।

পর-চর্চ্চা-প্রিয় লোকের কুৎসার অভাব নাই। বিশ্বনাথ বার বার আইসে কেন? ইহা যে জিজ্ঞাস্য, তাহা নীরদ শুনিয়াছে। আজি মাকে জিজ্ঞাসা করিল,—"মা, এত রাত্রে বিশ্বনাথবাবু কেন আসিয়াছিলেন?"

সৌদা। তুমি কি তা জানিতে পারিয়াছ? আমি তোমায় সেই কথাই বলিতে আসিয়াছি।

নী। মা, এ কি মা?

সৌদা। এ কি? আর বলিব না। নীরদ, আমার বোধ হয়, যদি পুরুষের সহিত আমার না সাক্ষাৎ হইত, আমি দুঃখিনী হইতাম না।

হাবার ঘরে গেলেন। হাবা নিদ্রিত। সৌদামিনী তাহাকে জাগাইলেন। হাবা বলিল,—"মা, তুমি ত আমায় একলা শোয়াও; আজ কেন দেখিতে আসিয়াছ? আমি আর ভয় পাই না।" সৌদামিনী বলিলেন,—"হাবা, ওঠ্, আমার বিপদ্, স্বামী নাই, তুই সন্তান, তোরে না বলিয়া কারে বলিব?"

হাবা বোকা ছেলে, পিট্ পিট্ করিয়া চাহিল। সেই শিশু সন্তানের চাহনিতে বহুদিন পরে সৌদামিনী সুখী হইলেন।

"মা, তুমি দাদাকে বল না, দাদার গায়ে বেশী জোর, আমার গায়ে তত জোর নাই। চল মা, আমরা পালাই।" সৌদামিনীর মনের দুঃখ বলিবার স্থান ছিল না, এই নিমিত্ত এই শিশু সন্তানকে বলিতে গিয়াছিলেন, এ অবস্থা মনুষ্যের হয়। কিন্তু ছেলেটি বলিল, 'পালাই'। 'কেন পলাইব?' হাবা বলিয়াছে, পালাই, পলাইবার কোন কারণ নাই। কিন্তু হাবা আবার বলিল,—"মা, চল পালাই, তোর আর বিশ্বনাথবাবুর সঙ্গে দেখার দরকার নাই। আমি জানি, আর তোর কিছু বিপদ নাই, সে এক একবার আদর করিয়া চায়, আমার বোধ হয়, আমায় ম'রতে বলে।"

হাবা—হাবা নয়, হাবা যেন উন্মাদ।

সৌদা। হাবা, ঘুমো।

হা। না মা, চল, আমরা দু'জনে পালাই। দাদা যায় যাবে, নয় চল, আমরা দু'জনে পালাই।

পূর্ব্বদিকে স্বর্ণকান্তি মেঘ দর্শন দিল। সরোবরে নির্ম্মল হিল্লোল বহিতে লাগিল। কলনাদে বালকুল 'মা' বলিয়া ডাকিল। হাবাও ডাকিল—"মা, কই চল।"

সৌদামিনী হাবাকে অনেক বুঝাইলেন, হাবা বুঝিল না। কি জ্ঞান হাবা পাইয়াছিল, আমরা জানি না; কিন্তু কখন' কখন' সেই জ্ঞান মনুষ্যহৃদয়ে উদয় হয়,—কারণ খুঁজিলে পাওয়া যায় না, কিন্তু সেটি সত্য।

সৌদামিনী হাবাকে বুঝাইয়া রাখিলেন। যিনি অস্বীকার করুন, পুরুষমাত্রেই জানেন যে, তিনি রমণীপ্রিয়। বিশ্বনাথের অভিলাষ পূর্ণ হয় নাই। তিনি বুঝেন নাই যে, তিনি সৌদামিনীর উপযুক্ত কিছুতেই নহেন। "কি, এত স্পর্দ্ধা, আমাকে বিমুখ করে?" তাঁহার রোষের উদয় হইল।

অবিলম্বে সৌদামিনী সর্ব্বস্বান্ত হইল। হাবা বলিল,—"এখন মা চল।"

সৌদামিনী হাবাকে কোলে লইতে চাহিলেন, ভারি ছেলে, কোলে করিতে পারিলেন না। হাবা বলিল, "মা, তুই কি আমায় কোলে করিতে পারবি? এখন তোকে আমি কোলে করিয়া পথে লইয়া যাইব।"

সৌদা। কোথায় যাবি হাবা?

হাবা। কুটীরে।

সৌদামিনী অশ্রু-সংবরণের চেষ্টা করিতে ছিলেন, হাবা বলিল,—"কেন মা, কাঁদ? খুব কাঁদ, কেঁদে চল—যাই।"

সেই দিন প্রাতে নীরদ বাটীতে নাই। সৌদামিনী তিন দিন অপেক্ষা করিলেন, যথাসাধ্য তত্ত্ব করিলেন, কিন্তু নীরদকে দেখিতে পাইলেন না। হাবা বলিল,—"দাদা আমাদের সঙ্গে যাবে না।" সাতদিন কাঁদিয়া সৌদামিনী হাবার সঙ্গে চলিলেন। মধ্যে মধ্যে বিশ্বনাথ-প্রেরিত অনেক লোক তাঁহার সুখ-সম্ভাবনা বলিয়াছে।

সপ্তাহ পরে সৌদামিনী হাবার সঙ্গে বাহির হইলেন। হাবার সঙ্গে চলিতেছেন, পথে একজন মাতালের সহিত দর্শন। মাতাল কিছু না বলিয়া হাবাকে ধরিল—বার বার মুখ দেখিতে লাগিল। হাবা ভয় পাইল না। পরক্ষণে মাতাল কহিল,—"তুই কে রে - কে রে?" হাবা বলিল, "আমি দেবেন্দ্রবাবুর ছেলে।"

মাতাল। তোর সঙ্গের মাগীটা কে রে?

হাবা। আমার মা।

শুনিবামাত্র মাতাল সৌদামিনীর পদপ্রান্তে ঢিপ্ করিয়া গড় করিল, কিন্তু অঞ্চল ধরিতেও ত্রুটি করিল না। অঞ্চল ধরিয়া হাবাকে ডাকিতে লাগিল,—"আয়, এ দিকে আয়, টেনে নিয়ে যাই চল।" হাবার টানিতে ইচ্ছা হইল, কহিল,—"মা চল, এর সঙ্গে যাই।"

আড়ম্বরের প্রয়োজন নাই, সে অবস্থাতেও সৌদামিনীকে মাতালের বাটীতে লইয়া যাওয়া যায়, পাঠক বিশ্বাস করুন। মাতাল হইলে কি হয়? যদি তার ভাবের ত্রুটি না থাকে। আর হাবার পরামর্শে বাহির হইয়াছেন, অলঙ্কার মাত্র সম্বল, কোথায় যাইব, তার স্থির নাই; ইহাতে মাতাল কি পুরাতন গল্পের 'ব্যাঙ্গমা-ব্যাঙ্গমী' ডাকিলেও যাইতে পারা যায়। অনাথিনী মাতালের গৃহে গেলেন।

বহির্ব্বাটী হইতে মাতাল আপনার গৃহিণীকে ডাকিল,—সৌদামিনীর সাহস বাড়িল। গৃহিণী বাহিরে আসিল। মাতাল কহিল, "এই নাও।"

গৃহিণী "কি লব?" না বুঝিয়া দুইজনকে পরম যত্নে বাটীর ভিতর লইয়া গেল, সেই দিন গৃহিণীর যত্নে সেই গৃহে বাস।

পরদিন প্রাতে অরুণোদয়ে কুসুমকলির ন্যায় উন্মীলিত-চক্ষু মাতাল সৌদামিনীকে বলিল,—"মা, এ ঘর ছেড়ে আর তুমি যেতে পাবে না। মেদিনীপুরে তোমার মনে পড়ে, একটা ছোঁড়া পালিয়ে এসেছিল। বাড়ীর লোকের, বালাই বিদায় হ'ল জ্ঞান। মা-বাপ ছিল না, এক কাকা বাবু। তিনি ছেলেটাকে—'পাওয়া যায় না ব'লে' পার পেলেন। দেবেন্দ্র-বাবু স্কুলে দিয়া আমায় উকীল করেছেন। বেশ দু'টাকা পাই। মা, আমার মনে হ'চ্চে, তুমিও ছেলেটিকে নিয়ে পালিয়ে যাচ্চ। এখন ধ'রে তোমায় ঘরে রাখি।" সোজা কথা—সৌদামিনীর বিশ্বাস জন্মাইল, সেই স্থানেই রহিলেন।

একদিন মাতাল মদ খাইয়া আসিয়াছে। সৌদামিনী জানেন না, সৌদামিনী 'আত্মি' করিয়া বলিতে গেলেন,—"বাবা, তুমি আমার ছেলে।" মাতাল উত্তর করিল,—"তার হিসাব কি?" সৌদামিনী ভাবিলেন, "এ কি উত্তর!" কিন্তু ভয় হইল না। মাতাল তখন ভাবিতেছিল যে, নীরদ নামে এক সন্তান এই অনাথিনীর আছে; বিশ্বনাথ নামে কে কোথায় আছে,—তাহাকে নীরদ নামে এক ব্যক্তি খুন করিয়াছে। মাতাল যোগাযোগ করিয়া স্থির করিয়াছিল যে, সেই নীরদ ইহারই সন্তান। এই কথা ভাবিতেছিল যে, কেমন করে তাহাকে বাঁচাইবে; তাই উত্তর করিল,—"তার হিসাব কি?"

যথার্থই সৌদামিনীর পুত্র নীরদ বিশ্বনাথকে খুন করিয়াছে। তার কল্পনা ছিল, আগে বিশ্বনাথকে, পরে মাকে খুন করিব; কিন্তু কি জানি, যখন তাহার উপর ফাঁসীর হুকুম হইয়াছিল,—খুন করিবার জন্য নহে, একবার মাকে দেখিতে চাহিয়াছিল। মাতাল বা উকীল, যে কথায় বুঝেন, এ সকল কথাই জানিত। কাল ফাঁসী যাইবে, এমন পুত্রের সহিত সাক্ষাৎ করিতে জননীকে বলিতে পারে না। উকীল ভাবিতেছিল,—"দূর হ'ক, বালাইয়ে কাজ নাই, কাল আপীল করিব।"

দীপে দীপনির্ব্বাণের ন্যায়, হৃদিবেদনায় হৃদিবেদনা হরণ করা যায়। এই স্বতঃসিদ্ধে রমণী রমণীর নিকট হৃদয়ভাব ব্যক্ত করে। সেই দিন ফাঁসীর দিন। প্রমদা (মাতালের স্ত্রী) বলিল,—"মা গো, আজ তোমার নীরদের ফাঁসী। তোমায় দেখিতে চাহিয়াছিল, ভয়ে উনি বলেন নাই।"

উন্মাদিনী শুনিলেন, ক্ষণেক স্তম্ভিত হইলেন, রহিলেন না।—হাবা রাখিবার চেষ্টা করিল না, পশ্চাৎ পশ্চাৎ চলিল। দ্রুতপদে, অতি দ্রুতপদে উন্মাদিনী চলিতে লাগিলেন। দিক্‌নির্ণয় নাই, অথচ যে দিকে ফাঁসী হইতেছে, সেই দিকে চলিতেছেন। কোমলপদ বিচ্ছিন্ন

হইতে লাগিল। রুক্ষকেশ আকাশে ছুলিল, পবনে বসন উড়িতে লাগিল,—তথাপি উন্মাদিনী চলিলেন। অতি দ্রুতপদে চলিতে লাগিলেন। জনসমাগমে স্থান নাই। ফাঁসীদর্শনেচ্ছু নির্দ্দয়-হৃদয় উন্মাদিনীকে দেখিয়া গলিল! —সকলে স্থান দিতে লাগিল।

ঠিক ফাঁসীর সময়। উন্মাদিনী নিকটে উপস্থিত—কহিলেন,—"নীরদ, আমি অসতী নহি।"

নীরদ ফাঁসীতে ঝুলিল। উন্মাদিনীর কথা কাণে গেল কি না জানি না। উন্মাদিনী সেই খানেই মরিলেন।

হাবা পশ্চাৎ পশ্চাৎ ছিল, সেও পড়িয়া গিয়াছিল। এক দৌড়ে মাতাল বাড়ীতে লইয়া আসিল।

যথানিয়মে সৌদামিনীর সংকার হইল। ক্রমে হাবা সংসারী হইল। উকীলের কৌশলে পিতৃ-অর্জ্জিত অর্থ পাইল, কিন্তু সেই ফাঁসী ও মাতার মৃত্যু ভুলিল না। সন্তানকে চুম্বন করিতে করিতে বলিত,—"মা আমায় এইরূপ চুম্বন করিতেন।"

---

# বাচের বাজী

( ইংরাজীর অনুকরণ )

[ "জন্মভূমি" মাসিক পত্রিকায় ( ১ম খণ্ড, জ্যৈষ্ঠ, ১২৯৮ সাল ) প্রথম প্রকাশিত ]

মোহিনী একটী কন্যা লইয়া বড়ই ব্যতিব্যস্ত। মোহিনীর বড়ই কষ্ট। একখানি মাত্র ছোট বাড়ী আছে। নিজের একখানি ঘর রাখিয়া সমস্ত বাড়ীটী ভাড়া দিয়া তাহাকে জীবিকা নির্ব্বাহ করিতে হয়। কায়ক্লেশে গুজরান হইয়া থাকে। আজকালের রকমে কন্যার বিবাহ দিবার কোনও উপায় নাই। কি হবে? কন্যার বয়স বার বৎসর উত্তীর্ণ হইয়া তের হইল। জাত যায়, উপায় কি? যেন কিছু সুবিধা লাগিল।

বীরেশ্বর ঘোষের এক বৎসর হইল গৃহশূন্য হইয়াছে। মোহিনীর কন্যা সারদা,—তার ভারী পছন্দ। ঘটক আসিয়া বলিল, এমন কি, বরযাত্রীর ও কন্যাযাত্রীর খাই-খরচ দিয়া সে বিবাহ করিবে। মোহিনী আহ্লাদে গদগদ, শ্মশানেশ্বরের মাথায় তিন ঘটী জল ঢালিত, এখন নয় ঘটী ঢালে। বিবাহের দিন স্থির হইল। গাত্রহরিদ্রার সামগ্রী আসিল। বর দোজপক্ষের—চেহারা একটু খারাপ; তাতে কি এসে গেল, জাতরক্ষা ত হইল। বিশেষ বীরেশ্বরের যেরূপ ব্যবহার, কেবল এক জনের জাতরক্ষা করিবার জন্যই সে বিবাহ করিতেছে। এরূপ পাত্রে কন্যাদান করিলে কিছু বিশেষ ক্ষতি নাই। পাত্র সুপাত্র। মহাদেবকেও দোজপক্ষে কন্যাদান হইয়াছিল। ভূতীর মার দোজপক্ষের জামাই এনে সুখের সীমা নাই। সকলই বিধাতার ফের। গাত্রহরিদ্রার সামগ্রী আসিল, প্রতিবাসিগণের আনন্দের সীমা রহিল না, মোহিনীর চক্ষে এক বিন্দু জল পড়িল। সন্ধ্যার পর খবর আসিল, বরের মনে একটু দুঃখ হইয়াছে, বিবাহ করিয়া তো কন্যা আনিবেন, কিন্তু শাশুড়ীর দশা কি হইবে। একে বিধবা স্ত্রীলোক— তেমন অধিক বয়স নয়, তিনি কন্যাকে ঘরে আনিলে—তার পর লোকে নিন্দা করিবে; অতএব যৌতুকস্বরূপ বাড়ীখানি দেওয়া হউক—তিনি শাশুড়ীকে বাড়ী আনিয়া মায়ের ন্যায় সেবা করিবেন।

সকলের মন সমান নয়,—বীরেশ্বর বাবুর যেমন সরল অন্তঃকরণের প্রস্তাব—মোহিনীর একজন দুঃখী মাস্‌তুতো ভাই—নামটী বড় ভাল নয়,—সেবারাম বা হোড়দোং বলিয়া লোকে ডাকে, কুকুটে লোক কি না—প্রস্তাবটী বড় ভাল বুঝিল না; বলে, "মোহিনী, তুমি সর্ব্বনাশ করতে বসেছ? তুমি নাকি বীরেশ্বরকে বাড়ী লিখে দিচ্চ?" মোহিনী বলিল, "না, জামাই একটা কথার কথা বলেছেন—ভালই বলেছেন। তুমি ভাই দোকান লইয়া ব্যতিব্যস্ত, তাই বলেন বাড়ী লিখিয়া দাও, আমি ভরণপোষণ করিব। আমি কি তোমার মত না নিয়ে কোন কাজ করি? তুমি বলেছ, বীরেশ্বর মন্দ পাত্র নয়, তাই বিবাহ দিতে সম্মত হয়েছি।"

হোড়দোং বলিল, "আমি ভাল বুঝি নাই, বীরেশ্বরের মতলব ভাল না।" মোহিনী বলিল, "উপায়? গাত্রহরিদ্রা

হইয়াছে, বিবাহ না হইলে জাত যাবে।” এইরূপ কথা-বার্ত্তা হইতেছে, এমন সময় বীরেশ্বর বাবুর নিকট হইতে একখানি পত্র আসিল, যদি বাড়ী না লিখিয়া দেওয়া হয়, তিনি বিবাহ করিবেন না। তিনি ত আর একব’রে বর নয় যে, গাত্রহরিদ্রা হইয়াছে বলিয়া জাতি যা’বে। না হয় আর নাই বিবাহ ক’রবেন, তাই ব’লে কি যুবতী শাশুড়ী একা বাড়ীতে থাকিবে, তাঁহার কি নিন্দার ভয় নাই? ক্রমে স্থির হইল, বাড়ী না লিখিয়া দিলে বিবাহ হইবে না। কি হবে, জাতি যায়! জামাই বাড়ী লইয়া ফাঁকি দেয়, দিক্; মোহিনী না হয় রাঁধুনী-বৃত্তি করিয়া খাইবে। কিন্তু হোড়দোং জেদ করিল, কদাচ হইতে পারে না।

হোড়দোং স্বয়ং স্বাক্ষর করিয়া পত্র লিখিল, মোহিনী যুবতী নয়, কন্যার বিবাহান্তে বাড়ীখানি ভাড়া দিয়া হোড়দোংএর পরিবারস্থ হইবে; মহাশয়ের কোন চিন্তা নাই, কোন নিন্দার কারণ নাই। মোহিনীর চরিত্র আদর্শ চরিত্র; সাত আটটী সন্তান কালগ্রাসে পতিত হইয়া এই কন্যাটী মাত্র বাঁচিয়া আছে; শোকসন্তাপিতা বয়স্থা বিধবার নিভৃতচিন্তার কোন কারণ নাই।

বর মহাশয় উচ্চচরিত্র,—কোন রকমেই এ সকল বুঝিলেন না। স্ত্রীলোক কোন কালেই বিশ্বাসের পাত্র নয়, তা সভ্য সমাজমাত্রেই স্থির করিয়াছেন; বয়স অধিক হইলে কি হয়? বেশী কথান্তরে কাজ নাই, বাড়ী লিখিয়া দেন, বীরেশ্বর বিবাহ করিবেন, নচেৎ নয়। মোহিনী প্রায় সম্মতা, হোড়দোং অকূল পাথারে ভাসিতেছে; এমন সময় হোড়দোংপুত্র আসিয়া বলিল,—“বাবা, বিবাহ না কি ভেঙ্গে যাচ্চে?” হোড়দোং বলিল,—“যায় ত কি হবে?” পুত্র উত্তর করিল,—“হেমচন্দ্র বসু নামে আমার একটী সুহৃৎ সম্প্রতি ষ্টুডেণ্টসিপ পাশ করিয়াছে, তার পিতা মাতা কেহই নাই; পৈতৃক একখানি বাড়ী;—সম্পত্তির মধ্যে বিদ্যা। সে পত্র করিতে আসিয়া সারদাকে দেখিয়াছে। এ বে যদি ভাঙ্গিয়া যায়, হেমচন্দ্র সারদাকে বে করিতে প্রস্তুত।” হোড়দোং স্বর্গ হাত বাড়াইয়া পাইল। হেমের সহিত সারদার বিবাহ হইল। বীরেশ্বরের রাগের সীমা রহিল না।

বীরেশ্বর লোকের কাছে বলেন,—ভাল হইয়াছে, হেম তার আত্মীয়, হেম সারদার যোগ্যপাত্র; তাঁর বিবাহ করিবার মত ছিল না, কেবল জাত যায়, এই নিমিত্ত সম্মত হইয়াছিলেন; হেমের সহিত যাতে বিবাহ হয়, এই তাঁর নিতান্ত ইচ্ছা। বাড়ী লিখিয়া দিবার প্রস্তাব তাঁর ছল মাত্র, সম্বন্ধ না ভাঙ্গিলে হেমের সহিত বিবাহ হইবে না, এ সকল কথা হেমের সহিত বিবাহ হইবার পর শুনা যাইতে লাগিল। কিন্তু হেমের সহিত শুভ বিবাহ হইবার অগ্রে তিনি বলিয়া বেড়াইতে লাগিলেন যে, তিনি কনট্রাক্ট ভঙ্গের নালিস করিবেন। শুনা যায়, এই রকম নাকি সভ্য ইংরেজদিগের মধ্যে আছে।

শুভবিবাহ সম্পন্ন হ’য়ে গেল। দৈবের ঘটনায় হেমের পৈতৃক বাটী বীরেশ্বরের বাটীতে সংলগ্ন। যে ঘরে হেম শয়ন করে, বীরেশ্বরের বাটী হইতে যদি কোন লোক সেই ঘরে যাইতে ইচ্ছা করে, সহজে পারে। ইট বেরুনো পূজোর দালান—সেই পাশে ঘর হইবার সম্ভাবনা ছিল, সেই জন্য ইট বেরুনো আছে। ইট ধরিয়া উঠিয়া যাইলে চিলের ঘরে পড়ে। তার পর সিঁড়িতে নামিলেই ডাইনে সারদার শোবার ঘর। সারদার শোবার ঘরে গিয়া বীরেশ্বরের কোন পোষাক রাখিয়া আসিতে পারিলে, এবং তাহা কোন প্রকারে প্রকাশ করিতে পারিলে, লোকের মনে একটা সন্দেহ জন্মাইতে পারে।

৯ই বৈশাখ হেমচন্দ্রের বাড়ীতে প্রতিবাসী স্ত্রীলোক-দিগের ভোজ, এ সংবাদ বীরেশ্বরবাবু তাঁহার মাসীর নিকট শুনিয়াছেন। সারদার এক দাসী ছিল। বীরেশ্বর তাহাকে টাকা কবলাইল, তাহাতে সে রাজী হয় নাই। দিন দুই তিন পরে একবারে পঞ্চাশ টাকা কবলাইল—ক্ষুদ্রমতি দাসী রাজী হইল। বীরেশ্বর মনে করিয়াছিল, সেই ঘরে পরিচ্ছদ ধরা পড়িলেই যথেষ্ট; কিন্তু তাহা অপেক্ষা যদি তিনি স্বয়ং সেই ঘরে ধরা পড়েন এবং তাঁহাকে মার না খাইতে হয়, তাহা হইলে হেমের আর অপমানের সীমা থাকে না।

সুযোগও উপস্থিত। বীরেশ্বর সংবাদ পাইয়াছেন, ৮ই তারিখে হেমের মনিবের বারাকপুরের বাগানে ইংরাজদের দল ও খাপার, তাহাকে সেইখানে থাকিতে হইবে। শুভ সংবাদ দাসী আনিয়া দিল। দাসী মুচ্‌কে মুচ্‌কে হাসিয়া বলিল, ‘মহাশয়, ভারি সুযোগ! বাবু তো বাড়ী থাকিবে না,—দুটো বিছানা—সকাল সকাল

খেয়ে বাবুর বিছানায় আপনি শুয়ে থাক্‌লেই—মা ঠাক্‌রুণ দোর দিয়া শোবার পর,—কিন্তু মহাশয়, যে কাজে আমি হাত দিচ্চি, ছ' ভরির অনন্ত আমার চাই!" কথা শুনিয়া বীরেশ্বর উন্মত্ত, দাসীকে অনন্ত, হার ইত্যাদি যা মুখে আসিল, তা দিতে স্বীকার করিল। কি চমৎকার সুযোগ! সারদা বড় হাতছাড়া হয়েছিল; এইবার—বুদ্ধি থাক্‌লে কি না হয়? যাক্‌, এদিকে তো সব ঠিক, সারদার যত দূর সর্ব্বনাশ কল্পনা করিয়াছিলাম, কাজে তাহা অপেক্ষা শতগুণ হইল। পরে তিনি আপনি ঢাক বাজাইয়া বেড়াইবেন। কিন্তু হেমের ঘোরতর লজ্জা ভিন্ন অন্য কোন সাজা হইল না। সে ষ্টুডেণ্টসিপ্‌ পাশ করিয়াছে, ১০,০০০ হাজার টাকা পুরস্কার পাইয়াছে, কোন মহাত্মা ঠাকুরবাড়ীতে চক্‌রী লাভ করিয়াছে। ঠাকুরের মেজাজ বড় উচ্চ, দশ বিশ হাজার গ্রাহ্য করেন না—হেমের বিবাহের কথা শুনিয়া তিনি বলিলেন,—হেম এম-এ, পাশ, অন্ততঃ এ বিবাহে ৫০০০ টাকা পাইত। এক বাল্‌তির মেয়ে বিবাহ করিয়াছে, নতুবা বাল্‌তির জাত যাইত, এই সংবাদ শুনিয়া ঠাকুর তাহাকে তিনশত টাকা বেতনে প্রাইভেট সেক্রেটরী-পদে নিযুক্ত করিয়াছেন, এবং দশ হাজার টাকা তার স্বার্থত্যাগের পুরস্কার দিতে সম্মত হইয়াছেন। বীরেশ্বর ভাবিল, এ টাকা কিরূপে হস্তগত হয়? হেম বড় কথার মানুষ, একটা বাজী রাখ্‌লে হয় না?

বীরেশ্বর বাবু বাচ খেলেন। বাচ উল্‌টো রথের দিন হইয়া থাকে, কিন্তু তাহার প্রতিপক্ষ হরেন্দ্র মজুমদার জমিদারীতে যাইবেন, তন্নিমিত্ত ৯ই বৈশাখ দিন স্থির হইল। বাচে বাদী-প্রতিবাদীর বাজী হইয়া থাকে, অন্য অন্য বাবুরা—কে হারিবে, কে জিতিবে,—এই বাদানুবাদ করিয়া বাজী রাখেন।

বীরেশ্বর বাবু ভাবিলেন, যে দলে হেম বসেন, সেই দলে উপস্থিত হইব। হেমচন্দ্র একটু একরোকা, রাগাইয়া দিলে সব করে, যদি একটু রাগাইয়া বাজী রাখিতে পারি। বাঁড়ুয্যেদের বাড়ী হেমচন্দ্র বসিয়া আছেন, খাওয়া-দাওয়া হইবে; বীরেশ্বর গিয়া গালে হাত দিয়া বসিল; বলিল,—"আমার সর্ব্বনাশ হইয়াছে!" কেহ কেহ জিজ্ঞাসা করিল,—"কেন, কি বৃত্তান্ত?" বীরেশ্বর বলিল, —"আমি তো বাচ খেলিব, হরেন্দ্র মজুমদারের সঙ্গে বাচ-খেলা—বাজীও অল্প নয়, দশ হাজার টাকা; কিন্তু আমি নিশ্চয়ই হারিব, যে মাঝিকে চেষ্টা করিয়াছিলাম, তাহাকে পাই নাই।" হেমচন্দ্র বীরেশ্বরের কথা একটীও প্রত্যয় করিতেন না। কি জানি, কি কুক্ষণে বলিল,—"মহাশয় যখন বলিতেছেন, হারিবেন, তখন নিশ্চয়ই জিতিবেন।" বীরেশ্বর বলিলেন, "কি, তুমি আমাকে মিথ্যাবাদী বল!" হেমচন্দ্র বলিলেন, "আপনার এইরূপ স্বভাব।" কথায় কথায় উচ্চ কথা উঠিতে লাগিল। হেমচন্দ্র জেদ করিয়া বলিতে লাগিলেন, "আপনি নিশ্চয়ই জিতিবেন।" বিশ হাজার টাকা বাজী হইল। হোড়্‌দোং সেই দলে ছিল, মুচ্‌কে মুচ্‌কে হাসিতে লাগিল, বাজী স্থির। বীরেশ্বর মজা পাইয়াছে, হেমচন্দ্র বাটী থাকিবে না, সারদার ঘর হইতে দৌড়িয়া বাহির হইবে। দৌড়িয়া বাহির হইলে সারদার কলঙ্কের একশেষ, তার উপর তিনি এরূপ মাঝি-মাল্লা ঠিক করিয়াছেন যে, বাচে নিশ্চয়ই জিত হইবে। হরেন্দ্র মজুমদারের সঙ্গে কোন বাজী হয় নাই; কেবল যে হারিবে, সে গার্ডেন পার্টি দিবে। মাঝিকে বলিলেই হইবে যে, তোমরা হারিয়া যাও। তিনি হারিলে তো হেমচন্দ্রকে বিশ হাজার টাকা দিতে হইবে। সকল দিকেই বীরেশ্বরবাবুর সুবিধা; একটি গার্ডেন পার্টি হারিবে, সারদার কলঙ্ক—হেমচন্দ্র বিশ হাজার টাকা হারিল। হেমচন্দ্র ঠিক কথার মানুষ, কথার খেলাপ করিবে না। মোহিনী বাড়ী লইয়া থাকুক, ক্রমে বাড়ীও পাওয়া যাইবে। কলে-কৌশলে কি না হয়? আগে হেমচন্দ্র ও সারদার সর্ব্বনাশ হউক।

৮ই তারিখে হেমের ভগিনী ঘরে ঘরে নিমন্ত্রণ করিল। তার আর অভিভাবক নাই, প্রাতঃকাল হইতে বীরেশ্বর বাবুর মাসী এবং তার দলের যে সকল স্ত্রীলোক, তাহারা যাইয়া উজ্জুক-সুজ্জুক করিবে।

বাচখেলাও ৯ই; বীরেশ্বরের কপালের উপর কপাল। বাচখেলা ত বৈকালে; মাঝির সঙ্গে সাক্ষাৎ হয় নাই এবং তাহাকে হুকুম দিতে পারে নাই। মাঝি তারকেশ্বর গিয়াছে, ৯ই বেলা ৮টার সময় সে যেখানে থাকুক আসিবে; হুকুম দিবার সময় অনেক আছে; সকালে সার-দার ঘরে ধরা পড়িবে, তারপর মাঝিকে হারিতে বলিবে,

বাচে হারিলে বিশ হাজার টাকা! আর এদিকে সারদার কলঙ্ক, সারদার ঘরে ধরা পড়িলে মার থাইবার আর কোন সম্ভাবনা নাই, সুবিধার উপর সুবিধা। দাসীর সাহায্যে বীরেশ্বর বাবু সারদার ঘরে প্রবেশ করিল। দাসী বলিয়া দিল,—'হেমচন্দ্র একটি ছোট বিছানায় থাকে, দু'জনে একত্র শোয় না। সেই বিছানায় মশারি ফে'লে তার ভিতর থাকিলে, কোন উৎপাত নাই। পরদিন প্রাতে যাহা হইবার হইবে।' বীরেশ্বরের মাসী ত তেমন নয়, গলাবাজীতে পাড়া ফাটাইয়া দিবে, বড় সুযোগ; হেমচন্দ্র ও সারদার সর্ব্বনাশ! মাঝিকে বলিলেই হইবে—তুমি হারিয়া যাও, তাহা হইলেই হেমচন্দ্রকে বিশ হাজার টাকা দিতে হইবে। কথার মানুষ হেমচন্দ্র। কিন্তু তখন বাজী ঠিক নাই। অদ্য ৮ই তারিখে হোড়দোং আসিয়া বাজী স্থির করিবে। হেমচন্দ্র যে বাজীতে ইতস্ততঃ করিতেছিল, ৮ই তারিখে হেমচন্দ্রের সাক্ষরিত পত্র লইয়া হোড়দোং উপস্থিত হইল। পত্রের মর্ম্ম এই—"যদি বীরেশ্বর বাবু হারেন, তাহা হইলে হেমচন্দ্র বিশ হাজার টাকা দিবে।" হোড়দোং চলিয়া গেল।

কিছু পরে দাসী আসিল। বলিল,—"মহাশয়, এই বেলা শীঘ্র শীঘ্র আসুন। ছোট বিছানায় শুইয়া থাকুন, কিন্তু আমায় যে পঞ্চাশ টাকা দিবার কথা আছে, তা এখন দিন; তা না দিলে আমি একাজে হাত দিব না। কার্য্য সিদ্ধ হউক, যা বক্‌সিস্ দিবেন বলিয়াছেন, তা দিবেন।"

বীরেশ্বর দাসীর সঙ্গে সঙ্গে চলিলেন। পূর্ব্বোক্ত দালানের ইট্ ধরিয়া উঠিতে তাঁর বিশেষ কষ্ট হইল, কিন্তু তিনি সমস্ত ভুলিয়া গেলেন। তখন দাসী আসিয়া বলিল, "এখানে শয়ন করুন।" দাসী বলিল,—"ও মা! আজ ছোট বিছানা করে নাই, আমি এখনি করিয়া দিতেছি।" এমন সময় বলিয়া উঠিল,—"মহাশয়, এই আলমারীর পেছুনে লুকুন, কে আসিতেছে।" দাসীর কথা সত্য, হেমচন্দ্র ও হোড়দোং আসিয়া উপস্থিত; বীরেশ্বর বাবু বহু কষ্টে আলমারীর পেছুনে ঢুকিলেন। কেবলমাত্র আলমারীর পেছুনে দাঁড়াইবার স্থান আছে। আল্‌মারীর পেছুনে নাকে লাগিল, তিনি যে বহু কষ্টে আলমারির পেছুনে দাঁড়াইয়া ছিলেন, তাহা হেমচন্দ্র ও হোড়দোং দেখিতে পাইলেন না, ইহাই তাঁহার সুপ্রসন্ন অদৃষ্ট।

সর্ব্বনাশ! হেমচন্দ্র বলিল, "মামা, আমার পিস্তল আনিয়া রাখ, কয়েক দিন হইতে এই ঘরে চোরের আন্‌দানী হইতেছে, আর পাল্‌কী আন, সারদাকে তোমার বাড়ীতে লইয়া যাও। আমি এই ঘরে শুইব।" বীরেশ্বরের হৃৎকম্প হইতে লাগিল! তিনি তাঁহার কামিজ চাদর আল্‌নায় রাখিয়াছেন, রাত্রে যদি ভুলক্রমে হেমচন্দ্র তাহা না লক্ষ্য করেন, সকালেই তাঁহার মাসী আসিয়া বাহির করিবে; তাহাতে সারদার কলঙ্ক হউক আর না হউক তাঁর প্রাণ যাইবে, তার আর সন্দেহ নাই। হোড়দোংএর সহিত হেমচন্দ্রের কথাবার্ত্তা হইতে লাগিল। হেমচন্দ্র,—"মামা, মেয়ে নিমন্ত্রণ বন্ধ করিয়াছি; কি জানি বাজীতে হার হয় কি জিত হয়, বাজীতে বীরেশ্বর বাবুর হার হ'লে ত আমার সর্ব্বনাশ!" বীরেশ্বর বাবুর মন আশ্বাসিত হইল। হেম খুব সকালে উঠে, উঠিয়া গেলে তিনি বাহির হইতে পারিবেন; তিনি বাহির হইয়া মাঝিকে হারিতে বলিবেন। সারদার কলঙ্ক হউক আর নাই হউক, হেমের ত সর্ব্বনাশ হইবে। হেম বলিতে লাগিল, "মামা, রিভল্‌বার রাখিয়া দাও, যদি ঘরের ভিতর কাহাকে দেখি, গুলী করিব।" বীরেশ্বরের হৃৎকম্প! মনে মনে সে ভাবিতে লাগিল, "ভয়ে আপততঃ বড় কষ্ট হইতেছে বটে, কিন্তু কাল তোমার সর্ব্বনাশ করিব। তুমি সত্যবাদী; বাজী হারিলে দিতে হইবে। ৬টার সময় উঠিয়া যাইব, আমি মাঝিকে যাইয়া বলিব, তোমরা হারিয়া যাইও।"

আল্‌মারীর পশ্চাতে বীরেশ্বরের নাক চাপিয়া যাইতেছে! পা নাড়িবার জায়গা নাই, তথাচ মনে মনে ফূর্ত্তি! আজ কষ্ট, সারদার কলঙ্ক হইল না? না হউক, কিন্তু হেমের সর্ব্বনাশেই সারদার সর্ব্বনাশ। হেম জেলে যাইবে, তবু মিথ্যা কথা কহিবে না, ইন্‌সল্‌ভেণ্ট লইবে না। হেমকে জেলে পুরতে পার্‌লেও কি সারদা বশ হইবে না? যদি না হয়, তা হ'লে হাবাতেরা যা বলে, তা সত্য—ধর্ম্মের জয়! হোড়দোং চলিয়া গেল। হেম এই শোয়, রাত ১১টা বাজিয়াছে, আর কতক্ষণ দেরী করিয়া বসিবে। দুপুর ১, ২, ৩টা; বইপড়া আর হয় না। সাম্‌নে রিভল্‌বার, নড়িলেই প্রাণ যাইবার সম্ভাবনা। কি সর্ব্বনাশ! এদিকে পিট গেল, পা গেল, আর ত দাঁড়ান যায় না। তার উপর মশার যন্ত্রণায় অস্থির। তিনটে, চারটে, পাঁচটা, ছয়টা ঘড়িতে

বাজিতেছে; তবু আবাগে হেমচন্দ্র পড়া ছাড়ে না। বেলা ৮টার সময় হেমচন্দ্র বলিল,—"এইবার শুই।" বীরেশ্বর ভাবিতেছে—"প্রাণ ত যায়! কিন্তু ৮টার সময় শুইতেছে, এখনি নিদ্রা যাইবে, তাহা হইলে পলাইব। পালান নিতান্ত আবশ্যক। প্রাণ যায়, সে বড় কথা নয়। কিন্তু মাঝিকে বলিয়া দিয়াছি, জিতিতেই হইবে; এত চিন্তার কারণ কি? এখনি নিদ্রা যাইবে।

পোড়া হেমের চক্ষে নিদ্রা নাই, একবার উঠে, একবার বসে, রিভল্‌বারের ঘোড়া তোলে, আর আস্তে আস্তে নামায়; এমন কি, ইন্দুর নড়িলে, আওয়াজ করিবে। সময় থাকে না; ক্রমে ৮টা, ৯টা, ১০টা, ১১টা, ঢং ঢং করিয়া ঘড়িতে বাজিতেছে। বরং গুলি খাইয়া মরা ভাল, হেম রিভল্‌বার হাতে বিছানায় বসিয়া আছে, কি হবে। বেলা ৫৷৷০ সাড়ে পাঁচটা, এমন সময় একজন আসিয়া বলিল—"বাচে, বীরেশ্বর বাবুর জিত হইয়াছে।" বীরেশ্বর বাবু ভাবিল,—মৃত্যু ভাল; বিশ হাজার টাকা লোকসান্‌। মধ্যস্থের কাছে বিশ হাজার টাকা জমা রাখিয়াছে।

তার পর হেমচন্দ্র উঠিয়া গেল। বীরেশ্বর উঠিয়া বাহিরে আসিল, চলিবার শক্তি নাই! কোন প্রকারে চলিয়া আসিল, সুবিধা—বাটীতে কেহই নাই; একেবারে তিনি রেলওয়ে চুঁচুড়ার বাগান-বাটী যাইয়া উপস্থিত। সেখানে একখানি পত্র পরদিন ডাকযোগে আসিল। পত্রে হোড়দোংএর স্বাক্ষর। মর্ম্ম এই—"মহাশয়! আপনার বাচে জয় হওয়ায়, হেমচন্দ্র বিশ হাজার টাকা পাইয়াছে; কিন্তু আপনি যে ৫০৲ টাকা সারদার ঝিকে দিয়েছিলেন, তাহা মনিঅর্ডার করিয়া পাঠাইব।"

বীরেশ্বর বাবু বুঝিল,—দাসী সমস্ত ব্যক্ত করিয়াছে, মাঝির জিতিবার কথা ছিল, বাচে জিতিয়াছে; গার্ডেন পার্টি তাহাকে দিতে হইবে না। কিন্তু বিশ হাজার টাকার কোম্পানীর কাগজ ইন্‌ডোর্স আছে, তাহা হেমচন্দ্র পাইবে, সারদার কলঙ্ক হইল না। মোহিনীর বাড়ী গেল না। হেমচন্দ্র বাজীর টাকা লউন বা না লউন, সকলই প্রকাশ হইয়াছে। অপমানের একশেষ। বীরেশ্বরের এই দশা! সকলেরই অধর্ম্মে এই দশা হয়। অধর্ম্মে কেহ কখন বিপুল অর্থ সঞ্চয় করে, কিন্তু হে পাঠক! যদি তাহার মনের অবস্থা দেখেন ত বিশেষ অর্থ প্রয়োজন হইলেও, আপনার ওরূপ অর্থ উপার্জ্জনের লালসা হইবে না।

---

# নসীরাম

## (নক্সা)

[ 'কুসুমমালা' মাসিক পত্রিকায় (১২৯১ সাল) প্রথম প্রকাশিত ]

চার পাঁচ বৎসর বিদেশে। পথে আসিতে বাটীর খবর কিছু পাই নাই;—নৌকা হইতে উঠিয়া দেখি, আমাদের নসীরাম ঘাটের ধারে বসিয়া আছে।—"নসীরাম!" নসীরাম এক দৌড়ে এসে আমার জামা ধ'রে কান্না,—"মামা গো! রাজনীতি!" রাজনীতি! আমার বিষম শঙ্কা হইল। নসীরামকে যত বুঝাই, ভেউ ভেউ করিয়া কাঁদে। হঠাৎ আমার গলা ছাড়িয়া দৌড়! আমি অবাক্, কি সর্ব্বনাশ! নসে কি খেপিল? নসে কি ছাড়িবার পাত্র, ভাবিবার সময় দেয়? দেখি, নসীরাম আবার দৌড়িয়া আসিতেছে; মস্ত একটা নিশান আর আগাগোড়া লাল ফিতা জড়ান! এবার বেশের সঙ্গে বুলিও পাল্টাইয়াছে, বলে,—"হুররে! হুররে!" আমি ফের জিজ্ঞাসা করিলাম,—"নসীরাম! হ'য়েছে কি?" চারি পাঁচ ছোঁড়ায় আমায় তুলে একটা ছাগলের গাড়ীতে বসাইয়া হড়্ হড়্ করিয়া টানিয়া লইয়া চলিল।

"ওরে! করিস্ কি?" কে কার কথা শুনে! "মামা! প্রিয় মামা!" বলিয়া চতুর্দ্দিকে করতালি। গাড়ী হইতে নামিব, এমন উপায় নাই—লালফিতা দিয়া গাড়ীর সঙ্গে আমাকেও বাঁধিয়াছে। প্রাণ যায়! কি করি? "পাহারাওয়ালা! পাহারাওয়ালা! খুন ক'র্‌লে!" দুইটী ষণ্ডার টানের চোটে গাড়ীখানা উল্টাইয়া গেল, আমি প্রাণভয়ে একটা গ্যাসপোষ্ট জড়াইয়া ধরিলাম। আমার পূর্ব্বপুরুষের সুকৃতি, তারা একটু থামিল। কিন্তু সে কতক্ষণ? এবার আমার উপর নয়; এক লালপাগ্‌ড়ী পাহারাওয়ালা আসিয়াছিল; তাহার পা ধরিয়াই টান! নসীরাম তখন চীৎকার করিল,—"খবরদার! ছাড়িও না, তাহাহইলে স্বাধীন হইতে পারিবে না!" নসীরামদের অন্যমনস্ক দেখিয়া আমি পলাইব ভাবিতেছি, আর যাইব

কোথায়? মোটা চাদর গায়ে দিয়া আমার ভগিনী নসের মা আসিয়া বলিতে লাগিল,—"দাদা! প্রিয় দাদা!" আমি ভাবিলাম, আর কিছু নয়, আমি পাগল হইয়াছি। মাগী আবার হাত বাড়ায়! যা থাকে অদৃষ্টে - দৌড়! একজন দাঁড়ী আমার জিনিসপত্র মাথায় করিয়া আসিতেছিল, যখন দেখিল, আমি দৌড়িতেছি, সেও দৌড়! আমি বলি—"দাঁড়া! দাঁড়া! আমি নৌকায় যাইব।" একথা শোনায় মোট ফেলিয়া দৌড়! আমি যথার্থই ভাবিয়াছিলাম, নৌকা করিয়া চাকরীস্থানে যাই, কিন্তু আমি ঘাটে পৌঁছিবামাত্র মাঝি তাড়াতাড়ি নৌকা খুলিয়া ভাসিয়া পড়িল!

এবার নসীরামের হাতে পড়িলে আর বাঁচিব না, জোড়াসাঁকোয় বাবুদের বাসা আছে, সেইখানেই যাই, ভাবিলাম। পোয়াখানেক পথ গিয়াছি, রাস্তায় মহাগোল! রাস্তায় এমন গোল হয়, তাহাতে ভয়ের কারণ এত বেশী নাই; কিন্তু গোলের বোল শুনিয়া প্রাণ শুকাইয়া গেল— রাজনীতি! রাজনীতি! রাজনীতি! মা দুর্গা! কোথায় যাই? আবার সেই ফিতা। কিন্তু লাল নয়, কাল! ভাবিলাম, সরিয়া পড়ি। দেখিতে দেখিতে দেখিলাম, চার পাঁচজন মুটিয়াকে ধরিয়াছে, আমায়ও একজন ধরিল! আমাদের সারবন্দী দাঁড় করাইল, আর একজন সাম্‌নে দাঁড়াইয়া মুখের কাছে হাত মুখ নাড়িতে লাগিল। একটা মুটের নাক দিয়া ঝর্ ঝর্ করিয়া রক্ত পড়িতে লাগিল, একজনের দাঁত পড়িয়া গেল; আমার রগে লাগাতে ঘুরিয়া পড়িলাম। পড়িলাম বা, তাহাদের কি, ঘোর করতালি দিতে আরম্ভ করিল। সকলেই সেই নসীরামের মতন, শুধু 'মামা' বলে না, বলে 'ভ্রাতঃ!' আর "রাজনীতি! রাজনীতি!" সে এক দুরন্ত আওয়াজ!

অনুগ্রহ পূর্ব্বক কাল-ফিতার দল চলিয়া গেল। আমি ধীরে ধীরে যাইতেছি; আমার মাথা, কোথায় যাইব? আবার দুই দিকে কাল-ফিতার দল! ভাবিলাম, কোথাও লুকাইয়া থাকি। বা! দিব্য বাগান! এই বাগানের ভিতর বসি। যার ভাল হয়, তার সব্ ভাল। মালীটী সভ্য, বলে—"মহাশয়, ওখানে কেন? আসুন, ঘরের ভিতর বসুন।" এতক্ষণে প্রাণ জুড়াইল, দিব্য চৌকি পাতা। ও বাবা! দেয়ালে লেখা কি? 'রাজনীতি!' আর কে বসে, আর কেই বা যায়? টক্ টক্ করিয়া জুতা পায়ে দিয়া উঠিতেছি। মা কালি! রক্ষা কর! 'মামা! মামা! প্রিয় মামা!' ঐ যে আমাদের নসীরাম! দুম্‌দাম সোডাওয়াটারের বোতল খোলে আর আমার মুখে ঢালে, কেউ রগে, কেউ কাণে, কেউ চোখে বরফ দেয়;—আমি মরণে কৃতসংকল্প হইয়া নিশ্চিন্ত রহিলাম। দরজা বন্ধ হইল। আমায় সমাদরের সহিত একখানি চৌকিতে বসাইয়া ও সকলেই এক এক চৌকিতে বসিল; যা হ'ক, পাখার বাতাস খাইয়া তবু প্রাণটা জুড়াইল। নসীরাম আবার বলিল, "আমার প্রিয় মামা!" আমি এদিক্ ওদিক্ ছাগলের গাড়ী আছে কি না দেখিতেছি, কিন্তু অশেষ রঙ্গ! এক একজন ওঠে, বলে, 'আপনি নসীরামের মামা?' বলি, আর নাই বলি, এক একবার হাত ধরিয়া নাড়ে! জানি পারিব না, সুতরাং পলাইবার চেষ্টা করিলাম না। এমন সময়ে বলিল, "মহাশয় বুঝেছেন? শিখেরা স্বাধীন হ'য়েছিল।" বাঁ পাঁজরারই বা খেদ থাকে কেন? একজন গুঁতা দিয়া বলিল, "ম'শায়! বুঝেছেন? নানাসাহেব অনেক ইংরাজ মারিয়াছিল।"

ভাবিলাম, একটা গুঁতা পিঠে, একটা গুঁতা বুকে, বাকি না, পাশের গুঁতাই চলিতে লাগিল, আবার— "ম'শায় বুঝেছেন, যুদ্ধ করিতে হইবে।"

অমনি বাঁ পাশে, বুঝেছেন, এখন নয়। এবারে বক্তা ছোঁড়া অগ্নি-মূর্ত্তি! গাঁগাঁ রবে চীৎকার করিতে লাগিল। আর সকলে তড়্ তড়্ তালি পিটিতে লাগিল। কিন্তু আমার সাবকাশ নাই।

'ম'শাই বুঝেছেন, চাঁদা।' 'ম'শাই বুঝেছেন, পার্লামেণ্ট।' 'ম'শাই বুঝেছেন, দেশ গেল।' 'ম'শাই বুঝেছেন, সর্ব্বনাশ!'

এবার আর থাকিতে পারিলাম না, বলিলাম,—"বাপু, 'সর্ব্বনাশ' তা কলিকাতায় পদার্পণ করিয়াই বুঝিয়াছি।" এই কথা বলিবামাত্র "হুররে, হুররে, নসীরামের মামা, হুররে, হুররে!" ফের বক্তৃতা সুরু ক'রে দেখি, আমি গুঁতার হাতে কিসে বাঁচি। ভাবিতেছি; সঙ্কটে না পড়িলে বুদ্ধি যোগায় না। ভাবিলাম, বুঝিবার মত মাথা চালি, তাহা হইলে গুঁতায় ত্রাণ পাই; ও মা! বার দুই

তিন মাথা নাড়িয়াছি, অমনি সকলে 'হায়! হায়!' করিতে লাগিল। আমি বলি, 'হায় হায়' করুক, আর গুঁতা মারে না। সত্যই গুঁতা মারিল না বটে, কিন্তু মস্ত একখানা পুঁথি আনিয়া আমার সাম্‌নে ধরিল। কলম হাতে দিয়া বলে,—"সই করুন।" জিজ্ঞাসা করিলাম,—"সই কি?"

"নাম সই, বিলাতে লোক যাবে, তার খরচের টাকা চাঁদা করিয়া তুলিব।" জিজ্ঞাসা করিলাম,—"কেন?"

"তবে আপনি কি বুঝিলেন?" দোহাই বাপু! আমার চৌদ্দপুরুষ বুঝে নাই, কেবল গুঁতার ভয়ে মাথা চালিয়াছি। তবে শুনুন্; ভাবিলাম, গেলাম! কিন্তু এবার দেহে আক্রমণ নয়, আক্রমণ মুখে মুখ। থুতুতে ভরিয়া গেল, আঁস্‌টে গন্ধে নাসিকা পূরিয়া গেল, এইটুকু বুঝিলাম যে, পঞ্চাশ হাজার টাকা আবশ্যক, এক বৎসরে পঞ্চাশ টাকা উঠিয়াছে; তখন যে বাকী টাকা উঠিবে, তাহার আর সন্দেহ নাই। "সন্দেহ নাই,—সন্দেহ নাই!" চারিদিকে ধ্বনি হইতে লাগিল, আমারও এড়ান নাই, স্থির করিয়া কলম ধরি, এমন সময়ে হঠাৎ দরজা খুলিয়া গেল; ইন্‌স্পেক্টর সঙ্গে পাহারাওয়ালা জমাদার সার্জ্জন দলে দলে আসিয়া ঘরে প্রবেশ করিল। সাম্‌নে আমায় দেখিল, আমারেই ধরিল। নসীরাম আর কোথায় আছে?—"মামা, স্বাধীনতা! প্রাণ দিব, প্রাণ দিব।" নসীরামকে দেখিবামাত্র একজন মাথায় পটি বাঁধা পাহারাওয়ালা বলিল,—'ওই',—নসীরামকে ধরিল। নসীরাম তখন চীৎকার করিয়া বলিতে লাগিল—"ভ্রাতা-সকল! আমি জেলে যাইব, তোমরাও সকলে যাইবে সন্দেহ নাই।" তাহাদের মনে সন্দেহ হোক্ বা না হোক্, আমি ভাবিলাম, নিঃসন্দেহ যাইবে।

টানিয়া লইয়া চলিল। পথে আমার বাবুরা ফিটনে করিয়া হাওয়া খাইতে বাহির হইয়াছেন, আমার জামিন্ হইয়া খালাস করিলেন; নসীরামের জামিন লইল না। কোথায় যাইব? বাটী আসিলাম। এখানে এক ভৈরবী কীর্ত্তি! নসের মা ও আমার স্ত্রী বলে—

"ইচ্ছা করে এই দণ্ডে ভীমা অসি করে,
নাচিতে চামুণ্ডারূপে সমর ভিতরে!"

আর বঁটি হাতে ধেই ধেই নাচে। কিন্তু এবারে আমার স্ত্রীরই নৃত্য বেশী, নসের মা খানিক নাচিয়াই বলিল,—"দাদা, আমার ছেলের কি হইবে?" আমায় উত্তর দিতে হইল না, ঠাকুরুণ উত্তর দিলেন, "ঠাকুর ঝি! ভাবিস্ কেন? ফাঁসী যাবে, আর কি?" ঠাকুরঝির মুখে কথা সরে না, আমার স্ত্রী অবাক্, এই যে অমন সান্ত্বনা বাক্যেও নসের মা স্থির হইল না, বরং কাঁদিতে লাগিল।

পরদিন মকর্দ্দমা। মকর্দ্দমায় আমি খালাস পাইলাম, নসীরামের দুই শত টাকা জরিমানা হইল। নসীরামকে গাড়ী করিয়া লইয়া আসিতেছি, পথে বুঝাইতে লাগিলাম, "বাবা, অমন করে?" নসীরাম ভালমন্দ কিছুই উত্তর করিল না; ভাবিলাম, বুঝিয়াছে, "ছি! এখন শিষ্ট শান্ত হইবে।" এ কথাও বলা, আর নসীরামের গাড়ী হইতে লম্ফত্যাগ!

"নসীরাম! কোথায় যাস্?" আর কোথায় যাস্! দেখি, দশ পনের জন ষণ্ডাছোঁড়া এক এক চেলাকাঠ হাতে—বলে, "নসীরামের নিমিত্ত প্রাণ দিব, প্রাণ দিব!" পাছে আমায় ধরে, এই ভয়ে পলাইলাম। আমি বাটী না পৌঁছিতে পৌঁছিতে দেখি, একখান গাড়ীর ছাদে নসী-রামকে বসাইয়াছে, মাথায় টোপর দিয়াছে, গলায় ফুলের মালা, আর ছোঁড়ার দল চেলাকাঠ হাতে কেহ গাড়ীর ভিতর, কেহ পিছনে, কেহ সাম্‌নে হৈ হৈ শব্দ করিতেছে। নসীরাম গাড়ী হইতে নামিল; চেলাকাঠ হাতে বীর-পুরুষেরাও পিছনে পিছনে আসিতে লাগিল, এই উঠানে বক্তৃতা, এইরূপে স্বাধীনতা-সমর অবসান হইল।

---

# নব ধর্ম্ম

## ( নক্সা )

[ 'কুসুমমালা' মাসিক পত্রিকায় ( ১২৯১ সাল ) প্রথম প্রকাশিত ]

চারি পাঁচ দিন কাছারী বন্ধ আছে, ভাবিলাম, আমার বাল্যবন্ধু স্বরূপচাঁদ বাঁড়ুজ্যের সহিত সাক্ষাৎ ক'রে আসি। স্বরূপচাঁদের বাড়ী গিয়া দেখি, দরজা বন্ধ। একবার ভাবিলাম ফিরিয়া যাই, আবার মনে করিলাম, যখন আসিয়াছি, অন্ততঃ খবরটাও দিয়া যাই। ডাকাডাকি করিতে করিতে স্বরূপ আপনি আসিয়াই দরজা খুলিয়া দিল; "এস ভাই এস!" বলিয়া অভ্যর্থনা করিয়া বৈঠকখানা ঘরে বসাইল; কিন্তু দেখিলাম, সে বড় বিষণ্ণ, স্বরূপচাঁদ বেশ সুখে আছে, আমি জানিতাম; বিষণ্ণ দেখিয়া কিছু উদ্বিগ্ন হইলাম। যে কথা উত্থাপন করি, দুই একটা উত্তর দিয়া নীরবে ভাবিতে থাকে। শেষ আমি স্পষ্টই জিজ্ঞাসা করিলাম, "ভাই, তোমায় অসুখী দেখিতেছি কেন?" স্বরূপ দীর্ঘনিশ্বাস পরিত্যাগ করিয়া বলিল,—"আমার স্ত্রী নূতন ধর্ম্ম গ্রহণ করিয়াছে।" আমি আরও অবাক্ হইলাম। স্বরূপের পরিবার গত হইয়াছে জানিতাম, কিন্তু পুনর্ব্বার দারপরিগ্রহ করিয়াছে জানা ছিল না; এখন শুনিলাম, একটী বড় দেখিয়া বিবাহ করিয়াছে, শাশুড়ী, শালা, শালাজদিগকে বাড়ীতে রাখিয়াছে, তাহারা সকলেই নূতন ধর্ম্ম গ্রহণ করিয়াছে এবং তাহাকেও ছয়মাসের মধ্যে নূতন ধর্ম্ম গ্রহণ করিতে হইবে; যদি না করে, তাহার স্ত্রী, শালী, শালাজ প্রভৃতি আর কেহ মুখদর্শন করিবে না, সকলেই খোরাকি লইয়া তাহার সহিত পৃথক হইবে।

এই কথা শুনিতে শুনিতে তাহার পুরাণ মালী চুপি চুপি আসিয়া বলিল, "বাবু, বেদব্যাস আইছন্তি।" শুনিয়া স্বরূপচাঁদ আমায় বলিল, "ওই?" ওই কি? ভূত নাকি? আমার বন্ধু বলিল,—"ভূত নয়, বেদব্যাস।" ক্রমে বুঝিতে পারিলাম, ইনি নব বেদব্যাস, ইহাঁর নব বদরিকাশ্রমে বাস, নব বেদ প্রকাশ ক'রে জীব তরাতে এসেছেন। আমি অবাক্! ভাবিলাম, আমার বন্ধুর কোন অসুখ হইয়া থাকিবে। এমন সময় দেখি, আপাদমস্তক মোটা চাদর-আবৃত একটী তাকিয়া-অবতার যুবা আসিয়া প্রবেশ করিল। তাকিয়া-অবতার ছাড়া ছাড়া কথায় গদগদস্বরে বলিলেন, "বাঁ—ড়ু—জ্যে—ম—শা—গো! বে—দ—ব্যা—স।" বাঁড়ুজ্যে মশাই কপালে করাঘাত করিয়া রোদন করিতে লাগিলেন,—তাকিয়া-অবতার বলিতে লাগিলেন,—"কাঁদুন, অনুতাপ করুন, বেদব্যাস বলেন,—অনুতাপই প্রায়শ্চিত্ত।" আমি বলিলাম, বাঁড়ুজ্যে মশাই, কাঁদিতেছ কেন?" বাঁড়ুজ্যে মশাই নীরবেই রোদন করিতে লাগিল। আমি ভরসা করিয়া মোটা চাদরওয়ালাকে জিজ্ঞাসা করিলাম,—"বেদব্যাস কে? বেদব্যাস কি সাবৃজন?" আমার বন্ধু বলিলেন, "সাবৃজনের বাবা!" এই কথা শুনিয়া তাকিয়া-অবতার দ্রুতবেগে প্রস্থান করিল ও নেপথ্যে শব্দ হইতে লাগিল, "পাপ! পাপ!—সংসার ডুবিল।" তখন আমার বন্ধু বলিলেন, "সর্ব্বনাশ করিয়াছি, এখনি আমার স্ত্রী আসিবে।" আমি ভাবিলাম, পলায়ন করি, বন্ধু আমার কাপড় ধরিয়া বলিলেন,—'তুমি ব'স, নচেৎ আমার প্রাণ বাঁচিবে না।" এবার রঙ্গভূমি আচ্ছন্ন হইয়া গেল। একটী বৃদ্ধা স্ত্রীলোক, একটী আধবয়সী, আর দুইটী যুবতী, সেই তাকিয়া-অবতার, আর একটী বঙ্কবেহারী,—হন্ হন্ শব্দে প্রবেশ করিল। কথা বড় বুঝা গেল না। কেবল 'পাষণ্ড' ধুয়াটি সমস্বরে হইতে লাগিল।

এমন সময়ে নেপথ্যে মহাষাঁড়-নাদে শব্দ হইল,—"পাষণ্ডকে আমরা তিরস্কার করিব না, কেবল বুঝাইব।" এই দৈববাণী হওয়ায়, সকলেই রোদন করিতে লাগিল, এবং সেই মোটা চাদরাবৃত স্থূলকলেবর দড়াম্ করিয়া পড়িয়া গেলেন। আমি সভয়ে চীৎকার করিয়া উঠিলাম, —"কে আছিস্? জল আন!" তখন সকলেই আমায় তিরস্কার করিয়া বলিল,—"ভ্রান্ত! ভ্রান্ত! দশা লাগা জানে না।" আমি ক্রমে বুঝিতে পারিলাম যে, তাঁহারা সকলেই মাঝে মাঝে ঐরূপ পড়িয়া থাকেন, এবং উঠিয়া এক এক বাটি চিনির পানা পান করেন।

ব্যাপারটা কি, জানিতে আমার নিতান্ত কৌতুহল জন্মিল। ভাবিলাম, বেদব্যাসকে দেখিতে হইবে। যেন আমার মনস্কামনা সিদ্ধ করিবার নিমিত্ত নেপথ্যে আবার শব্দ হইল, "পাপি! তাপি! সকলেই আইস, আমায় দর্শন কর।" এই কথা শুনিবামাত্র সকলেই প্রস্থান করিলেন, এবং সেই আধাবয়সী স্ত্রীলোক আমার বন্ধুকে বলিল, "আইস যদি উদ্ধার হইতে চাও, আইস।" তখন আমার বন্ধু দীর্ঘনিশ্বাস পরিত্যাগপূর্ব্বক বলিলেন,—"ভাই, আজি বাটী গমন কর; যদি বাঁচি, সাক্ষাৎ হইবে।" আমি বলিলাম, "বন্ধু, কথাটা কি?" শুনিলাম, সেই বৃদ্ধা তাঁহার শাশুড়ী, আধা বয়সী তাঁহার স্ত্রী, যুবতী দুইটী তাহার শালাজ, স্থূলকলেবর এবং বঙ্কবেহারী তাঁহার শালাদ্বয়। যদি নূতন ধর্ম্ম গ্রহণ না করেন, তাঁহার ইহকালও নাই, পরকালও নাই। পুরাতন কৃষ্ণ-বিষ্ণু প্রভৃতি এখন আর তরাইতে পারে না। উনবিংশতি শতাব্দীর নূতন গোবর্দ্ধন-অবতার ব্যতীত আর উপায় নাই।

বেদব্যাস আসিয়া, তাঁহার শালাদ্বয় হইতে আরম্ভ করিয়া সমস্ত পরিবারকে দীক্ষিত করিয়াছেন। কিন্তু স্বরূপ, পৈতৃক দেব-দেবীর মায়া কাটাইতে পারেন নাই, এ নিমিত্ত সপরিবারে তাঁর প্রতি তাড়না। পাপের প্রায়শ্চিত্তের নিমিত্ত কোন দিন উপবাসী থাকিতে হয়, নিত্যই অর্থদণ্ড দিতে হয় ও বাক্যযন্ত্রণা অহর্নিশি সহিতে হয়। স্বরূপ আমার গলা ধরিয়া বলিলেন,—"ভাই, উপায় কি করি?" আমি বলিলাম,—"বেদব্যাসকে দেখিতে পাওয়া সহজ, কিন্তু ছাড়ান বড় সঙ্কট।" আমি সভয়ে জিজ্ঞাসা করিলাম—"বেদব্যাসটা পদার্থ কি?" আমার বন্ধু বলিলেন, "দেখিবে আইস।"

গিয়া দেখি, বেদব্যাস একখানি কারপেটের আসনে বসিয়া আছেন, বাঁ পাশে একটী ছোট রকমের খোল, আর ডাইনে টবে করা একটী নারকুলে কুলের চারা, সাম্‌নে একটী কাঁচা গোল্লার নৈবেদ্য, এক থালা ছানা চিনি। বেদব্যাস দোহারা কাল রঙ্, দিব্য দাড়ি গোঁপ, একটু ভুঁড়ি আছে, গরদের কাপড় পরণে, গরদের দোব্‌চা গায়ে, চক্ষু বুজিয়া ছানা চিনি মাখিতেছেন। মোটা সম্বন্ধী বলিল, 'প্রণাম কর।' বঙ্কবেহারী আমায় প্রণাম করিতে অনুরোধ করিলেন। আমি জিজ্ঞাসা করিলাম,—"উনি কি ব্রাহ্মণ?" বঙ্কবেহারী উত্তর করিলেন, "না উনি সদ্‌গোপ—বেদব্যাস।" আমায় প্রণাম করাইবার জন্য মহা জেদ, কিন্তু স্বয়ং বেদব্যাসই আমায় রক্ষা করিলেন, এক গ্রাস ছানা বদনে দিয়া খোলের বাঁয়ায় একটী ঘা দিলেন এবং "একমেবাদ্বিতীয়ং" বলিয়া ঝিমাইতে লাগিলেন। আমি বঙ্কবেহারীকে জিজ্ঞাসা করিলাম "ও কি! ছানা কি গলায় বাধিয়াছে?" বঙ্কবেহারী উত্তর করিলেন,—"না, উনি ছানা গালে করিয়া ভজনা করেন।" বেদব্যাস এবার চক্ষু মেলিলেন ও এক জোড়া মোণ্ডা আর এক ডেলা ছানা গালে দিয়া চক্ষু বুজিয়া মহা ঢুলিতে লাগিলেন। আমি জিজ্ঞাসা করিলাম, "এ আবার কি?" বঙ্কবেহারী বলিলেন,—"মোণ্ডায় ওঁর কিছু ভাবোদয় হয়।" আমি আবার জিজ্ঞাসা করিলাম,—"বেদব্যাস কি কুলচারা খান?" বঙ্কবেহারী বলিলেন,—"কুল খান, কুলচারা খান না।" তবে টবে ও কুলচারাটী কেন?" "বদরিকাশ্রম নহিলে থাকিতে পারেন না।"

আমরা কথা কহিতেছি, বেদব্যাস নিরস্ত নাই, সন্দেশ ও ছানা আধাসারা করিয়া, খোলে মাথা দিয়া মূর্চ্ছা গিয়াছেন ও আমার বন্ধুর স্থূল শ্যালকটি এক গ্লাস আরক তাহার মুখের কাছে ধরিয়াছে। বেদব্যাস পান করিয়া বলিলেন,—"তোমাদের সকলের পাপ পান করিলাম।" আমি বঙ্কবেহারীকে জিজ্ঞাসা করিলাম,—"ওকি?" বঙ্কবেহারী বলিলেন—উনি উহা পান করিয়া সংসারকে আশীর্ব্বাদ করেন। আমরা এতক্ষণে নিষ্পাপ হইলাম।"

এমন সময় সেই পুরাতন উড়ে মালী আসিয়া বলিল, "সেণ্টপল আইছন্তি।" বেদব্যাসের মূর্চ্ছাভঙ্গ হইল, থাবায় থাবায় ছানা সন্দেশ ওজোড় করিয়া চীৎকার স্বরে বলিতে লাগিলেন,—"একমেবাদ্বিতীয়ং।" ইতিমধ্যে একটী হুলুস্থূল পড়িয়া গেল, একজন চৌকি আনিল, একজন টিপায়া আনিল, একজন দুই তিন খানি তোয়ালে ঢাকা কাচের বাসন আনিল, টিপায়ের উপর রাখিল।

একজন লম্বা দাড়ী, ইজার চাপকান পরা, মাথায় কৃষ্টানী টুপী, গৃহমধ্যে প্রবেশ করিলেন। বেদব্যাস প্রণাম করিলেন, তিনি 'গুডমর্ণিং' করিলেন। তাহার পর আস্তে আস্তে গিয়া চৌকি খানিতে বসিলেন। বেদব্যাস বলেন,—"একমেবাদ্বিতীয়ম্।" তিনিও

বলেন,—"একমেবাদ্বিতীয়ম্ !" আমি জিজ্ঞাসা করিলাম, —"ইনি কে ?" "শুনিয়াছেন ত সেন্টপল।" "উনি যে চৌকিতে বসিলেন ?" "বেদব্যাস আসনে বসেন, উ'নি চৌকিতে বসেন।" "ওঁর ছানা চিনি নাই ?" "না, উ'ন বিস্কুট আর কাট্‌লেট লইয়া ধ্যান করেন।" "ইনিও কি নূতন বেদ প্রচার করেন ?" "এঁর নূতন বেদ নয়, নূতন বাইবেল।" সেন্টপল বলিলেন,—"ভ্রাতঃ বেদব্যাস কতক্ষণ ?" বেদব্যাস বলিলেন "ভ্রাতঃ সেন্টপল! সবে পাপ পান করিয়াছি।" এই কথা শুনিবামাত্র সেন্টপল রোদন করিতে লাগিলেন। বলিলেন,—"ভ্রাতঃ! তোমারই সার্থক জীবন!"

সেন্টপল কাচের বাসন হইতে তোয়ালে তুলিয়া লইলেন ও একখানি বিস্কুট গালে দিয়া অনেকক্ষণ চুপ করিয়া রহিলেন; তখন বেদব্যাস বক্তৃতা করিতে আরম্ভ করিলেন, বলিলেন,—"ভ্রাতঃ ও ভগিনিগণ! যখন সেন্টপল বসিয়া আছেন, তখন আমার কথা অবক্তব্য। আমি তোমাদিগকে বেদমতে শিক্ষা দিয়াছি, উনি আজ বাইবেলের মতে তোমাদিগকে বেদের মর্ম্ম বুঝাইয়া দিবেন। বেদ ও বাইবেল এক কথা।"

সেন্টপল একখানি কাট্‌লেট খাইতে খাইতে বলিলেন, "ভ্রাতঃ, তুমি ধন্য! সত্য বলিয়াছ, বেদ ও বাইবেল এক কথা।"

আমি জিজ্ঞাসা করিলাম, "কোন্ বাইবেল ?" বন্ধুর শ্যালক বলিলেন,—"নব বাইবেল।" আভাসে বুঝিতে পারিলাম, বঙ্কবেহারীর বুঝাইতে আর তেমন শ্রদ্ধা নাই, তিনি কাট্‌লেটের প্রতি তীক্ষ্ণ দৃষ্টি দিতেছেন। এমন সময়ে উড়ে মালী আবার আসিয়া বলিল,—"মাম্‌দো আইছন্তি।" এই কথা শুনিবামাত্র আমার বন্ধু চীৎকার করিয়া বলিল,—"ভাইরে, সর্ব্বনাশ! আজ বিনা কারণে অন্ততঃ পঁচিশটে টাকা ব্যয় হইল!"

অমনি মহাধুম পড়িয়া গেল, আমার বন্ধুর উপর "পাষণ্ড! নরাধম!" প্রভৃতি নানা মিষ্টবাক্য-প্রয়োগ হইতে লাগিল। সেন্টপল ও বেদব্যাস কর্ণে আঙ্গুল দিয়া বলিতে লাগিল,—"কি দুর্দ্দিন! টাকা! এ কথা শুনিতে হইল।"

এই গোলযোগের ভিতর একবার ভাবিলাম, পলাই; আবার ভাবিলাম, মাম্‌দোকে না দেখিয়া ত যাইতেছি না। মাম্‌দো ধীরে ধীরে উপরে উঠিতে লাগিল। দেখি, মাথায় একটী রিপুকর্ম্মের টুপী। ও হরি! মাম্‌দো আর কে ? মাম্‌দো আমাদের নসে। আমি বলিলাম, "নসে! এই যে বাড়ীতে ছিলি, মাম্‌দো হ'লি কবে ?" নসে বলিল, "মামা! মাম্‌দো নহি, মহম্মদ হইয়াছি। আমি পোলাও খাইতে খাইতে উপাসনা করিতে পারি, এজন্য আচার্য্য আমার নাম মহম্মদ দিয়াছেন। আমি নূতন কোরাণ প্রচার করি।" কথা শুনিয়া আমার রাগে সর্ব্ব-শরীর কাঁপিতে লাগিল। আমি বলিলাম—"ও আবাগের ব্যাটা! তুমি পোলাও খাইয়া নূতন কোরাণ পড়। যা বেরো, বাড়ী যা।"

নসীরাম সুর করিয়া বলিতে লাগিল, "মামা, তোমায় আজ ভ্রাতা বলিব। ভ্রাতঃ, তুমি নিতান্ত ভ্রান্ত।" আমি বলিলাম,—"নসে! তোর বড়ই স্পর্দ্ধা! যা মুখে আসে, তাই বলিস্!" এই কথা শুনিবামাত্র সেন্টপল উঠিয়া বলিলেন, "বোধ করি, মহাশয় বোধ করি ভাল কথা ব'লছেন না, বোধ করি, আমাদের মহম্মদ ভ্রাতাকে বোধ করি, কি মন্দ কথা বলিতেছেন।" আমি ক্রোধে বলিতে লাগিলাম, "মহাশয় অত বোধই করিতেছেন কেন, আমার ভাগ্‌নে শাসিত করিব না ?"

"আপনার—অধিকার নাই বোধ করি।" "কি! হিন্দুর ছেলে মাম্‌দো সাজ্‌বে—আমি শাসিত করিব না ?"

"আপনি বোধ করি, আমাদের উপাসনার ব্যাঘাত দিলেন, বোধ করি, এতে বোধ করি, খুব রাগ্‌তে পারি বোধ করি।" "রাগেন, ঘরের ভাত বেশী করিয়া খাবেন।"

"ভাত বোধ করি, খুব কম খাই; বোধ করি, বিস্কুট খেয়ে থাকি বোধ করি।" এইরূপ বচসা হইতেছে, এমন সময়ে দেখি যে, আর একদল বেদব্যাস, সেন্টপল, মাম্‌দো ও আরও কত লোক আসিয়া উপস্থিত হইল। তখন বেদব্যাসে বেদব্যাসে, সেন্টপলে সেন্টপলে ও মাম্‌দোতে মাম্‌দোতে লড়াই লাগিল। আগত বেদব্যাস বেদব্যাসকে বলিল, "মশাই বোধ করি, আপনার সমাজ থেকে বোধ করি, অব্যাস হইয়াছে, বোধ করি। আপনি আর বেদব্যাস

নেই বোধ করি।" ছানা-খাওয়া বেদব্যাস বলিল,—"আমায় জবাব দেওয়ার ক্ষমতা কারুর নাই বোধ করি!" সেণ্টপলে সেণ্টপলে ঐরূপ যুদ্ধ। নূতন সেণ্টপল বলিলেন,—'আপনার জবাব হইয়াছে, বোধ করি।" পুরাণ সেণ্টপল ব লেন,—"আমি স্বীকার করি না, বোধ করি।"

কিন্তু মাম্‌দোতে মাম্‌দোতে বকাবকি না করিয়া হাতা-হাতি আরম্ভ করিল। ন'সে খুব ষণ্ডা মাম্‌দো, আগত মাম্‌দোর গালে ঠাস্ করিয়া চড় মারিল। সেও মাম্‌দো,—ন'সের ঝুঁটি ধরিল। একটী যুদ্ধের পর উভয় পক্ষ দুই শ্রেণী হইয়া দাঁড়াইল। একশ্রেণীর বেদব্যাস বলিল,—"দেখিব, কিরূপে উপাসনা-মন্দিরে প্রবেশ করিস্, দেখিব?" আর এক শ্রেণীর সেণ্টপল বলিল,—"তোমার সেণ্টপলগিরি কি ক'রে চলে দেখিয়া লইব।" মন্দিরে চাবি দিয়া ন'সে মাম্‌দোকে আবার শাসাইতে লাগিল—"টুপী খোল, নইলে, এক চড়েই তোরে মারিব।" তখন আমার বন্ধুর স্ত্রী ও শাশুড়ী দুই বেদব্যাসের মধ্যস্থানে দাঁড়াইল, রোগা-শালা ও তার স্ত্রী সেণ্টপলদ্বয়ের মাঝে এবং মোটা শালা সস্ত্রীক মাম্‌দোদ্বয়ের মাঝে বিরাজ করিতে লাগিল। করযোড় হইয়া বলিতে লাগিল,—"প্রভুরা ক্ষমা করুন।"

উভয় পক্ষ হইতেই বলিতে লাগিলেন,—"ক্ষমা করি, যদি মাপ চান ও স্বীকার করেন,—আমরা ব্যতীত বেদব্যাসত্ব, সেণ্টপলত্ব ও মহম্মদত্ব কেহ না লন।" মধ্যস্থেরা বলিতে লাগিলেন,—"ছানা, চিনি, বিস্কুট, কাট্‌লেট আর পোলাও-কোপ্তা আমরা উভয়কেই দিতে প্রস্তত।"

আমার বন্ধু হায় হায় করিয়া বলিতে লাগিলেন,—"ভাই রে, পঁচিশ টাকার জায়গায় পঞ্চাশ টাকা পড়িল।" এ প্রস্তাবে বিরোধী মহাশয়েরা স্থির হইলেন ও গান ধরিলেন,—

তুমি পরম কারুণিক, মহাদয়ালু!
তোমার কৃপায় খাই
শীতকালেতে শাক আলু।
তোমার কৃপার জোরে,
মোরগ ডাকে ভোরে কোঁকড় কোঁ ক'রে,
দুপুর বেলার রোদের জ্বালায়,
করি হে হালু চালু।

আমি আর বন্ধুর নিকট বিদায় নিবার অপেক্ষা করিলাম না; বেগে বাটী ফিরিয়া আসিলাম।

---

দ্বিতীয় ভাগ সমাপ্ত

# গিরিশচন্দ্র

নাট্যসম্রাট গিরিশচন্দ্রের সুবিস্তৃত জীবন-চরিত।—নটগুরু গিরিশচন্দ্রের শেষ জীবনের নিত্যসহচর

## শ্রীঅবিনাশচন্দ্র গঙ্গোপাধ্যায়-প্রণীত।

মহাকবির ধারাবাহিক জীবন-চরিত, তাঁহার কর্ম্মজীবন—নাট্যজীবন—ধর্ম্মজীবন—কি উপাদানে তাঁহার প্রকৃতি গঠিত হইয়াছিল—তৎসম্বন্ধে বহুসংখ্যক গল্প ও প্রসঙ্গ, বঙ্গ-নাট্যশালার ইতিহাস, অভিনেতা-অভিনেত্রীগণের অভিনয়-কথা, কবির নাটক প্রভৃতি যাবতীয় রচনার আলোচনা এবং সে কালের সমাজ ও সাহিত্য ইত্যাদি নানা বিষয় সংযোগে গ্রন্থখানি পরম উপাদেয় হইয়াছে। রচনা এবং ঘটনা-বৈচিত্র্যে ইহা উপন্যাসের ন্যায় সরস ও সুখপাঠ্য।

সাত শত পৃষ্ঠা এবং ৭৯ খানি ফটো-চিত্রে সুশোভিত। কাগজ, ছাপা এবং বাঁধাই অতি সুন্দর। মূল্য ৩৲ তিন টাকা মাত্র।

## সংবাদপত্রের মন্তব্য ঃ—

১। "গিরিশচন্দ্র একাধারে নাট্যকার, নট, কবি ও সাধক ছিলেন। তাঁহার জীবন-কথা জানিবার জন্য সকলেই উৎসুক। সে ঔৎসুক্য গিরিশচন্দ্রের ছায়ার ন্যায় সহচর অবিনাশবাবু মিটাইয়াছেন; তাঁহার চেষ্টা, যত্ন ও অধ্যবসায়ের গুণে আমরা গিরিশচন্দ্রের একখানি সর্ব্বাঙ্গ-সম্পূর্ণ জীবন-চরিত পাইয়াছি। অবিনাশবাবু এই উপলক্ষে গিরিশবাবুর সমস্ত নাটকগুলির সংক্ষিপ্ত পরিচয় দিয়াছেন; সে পরিচয় সংক্ষিপ্ত হইলেও সুন্দর। গিরিশবাবুর জীবন-কথা লিখিতে গেলেই বাঙ্গালা নাট্যশালার ইতিহাস লিখিতে হয়, অবিনাশবাবু সে ইতিহাসও লিখিয়াছেন। জীবন-চরিত লিখিতে গেলে যে সত্যনিষ্ঠা ও সংযমের আবশ্যক, এ পুস্তকে তাহা সর্ব্বতোভাবে প্রদর্শিত হইয়াছে।" ভারতবর্ষ, পৌষ, ১৩৩৪ সাল।

২। "*** আমাদের মনে হয়, অবিনাশবাবু ভবিষ্যতে আর কিছু না লিখিলেও শুধু এই জীবনীখানি লিখিয়াই বঙ্গসাহিত্যে প্রসিদ্ধিলাভ করিবেন।" উদ্বোধন, মাঘ, ১৩৩৪ সাল। (৩০ বর্ষ, ১ম সংখ্যা)

৩। "*** গিরিশের কবি-জীবন ও কর্ম্মজীবন বিশ্লেষণ করিয়া তাঁহার শক্তি ও সাধনার কথা বিস্তারিত ভাবে বর্ণন করিতে ইতঃপূর্ব্বে কাহাকেও অগ্রসর হইতে দেখি নাই। তাই অবিনাশচন্দ্রের এই "গিরিশচন্দ্র" পাইয়া আজ আমাদের এত আনন্দ। তিনি এই জীবন-কথা প্রণয়ন করিয়া গিরিশ-আলোচনার সকল পথ সুগম করিয়া দিয়াছেন। গিরিশচন্দ্রকে জানিবার ও বুঝিবার পক্ষে এই গ্রন্থ অতি উপাদেয় হইয়াছে।" হিতবাদী, ১৮ই ফাল্গুন, ১৩৩৪ সাল।

৪। "গিরিশবাবুর শেষ পনের বৎসরের ঘটনা অবিনাশবাবুর চক্ষের উপর ঘটিয়াছে, আর তাঁহার পূর্ব্বের ঘটনাগুলি নানা সময়ে নানা প্রসঙ্গে তিনি গিরিশবাবুর নিজের মুখেই শুনিয়াছেন। সুতরাং অবিনাশ বাবুর লিখিত গিরিশ বাবুর এই জীবনী যে সত্য তথ্যপূর্ণ, তাহাতেও সন্দেহ করিবার কিছু নাই। *** গিরিশচন্দ্রের এই জীবনী গ্রন্থে গ্রন্থকার গিরিশচন্দ্রের চরিত্রের যাহা দোষ তাহাও যেমন না ঢাকিয়া প্রকাশ করিয়াছেন, তেমনই গিরিশচন্দ্রের চরিত্রের গুণাবলীও নিপুণ তুলিকায় ফুটাইয়া তুলিয়াছেন। *** অবিনাশ বাবুর সরস ও সরল গুছান লেখার ফলে ইহা যেন আরও উপন্যাস হইয়াছে। * *" বঙ্গবাসী, ১১ই চৈত্র, ১৩৩৪ সাল।

৫। "** গিরিশচন্দ্রের বহুমুখী প্রতিভা এবং অনন্যসাধারণ চরিত্রখানি আলোচ্যগ্রন্থে আলেখ্যের ন্যায় ফুটিয়া উঠিয়াছে—গ্রন্থকারের বহুবর্ষের সাধনা সার্থক। আজ অবিনাশবাবু তাঁহার সিদ্ধির সম্পদ দিয়া বাঙ্গলা-সাহিত্যের জীবনচরিত বিভাগের গৌরব বৃদ্ধি করিলেন, সন্দেহ নাই। *** গ্রন্থকারের ভাষার সচ্ছতা ও অনাবিল গতিভঙ্গীর সরসতায় এই সুবৃহৎ গ্রন্থখানি কোথাও আড়ষ্ট হয় নাই।" আনন্দবাজার পত্রিকা, ৭ই মাঘ, ১৩৩৪।

৬। "*** কতকগুলি ঘটনা যেমন তেমন করিয়া লিপিবদ্ধ করিলেই যে মানুষের পরিচয় দেওয়া যায় না, ইহা জীবনী রচয়িতারা ভুলিয়া যান। অবিনাশ বাবু যে তাহা ভুলিয়া যান নাই, ইহার জন্য তিনি ধন্যবাদার্হ। গিরিশচন্দ্রের গার্হস্থ্য ও ধর্ম্মজীবনের কথা সত্যসত্যই অদ্ভুত, এবং উহার অভ্যন্তরেই এই মহাকবির ও মহাসাধকের সকল শক্তি যে নিহিত, লেখক ইহা ধরিয়া ফেলিয়াছেন। গিরিশের মৃত্যুর পর যে সকল সাংবাদিক বলিয়াছিলেন যে, গিরিশের পরিচয় তাঁহারা জানেন না, আমাদের অনুরোধ, অবিনাশবাবুর গ্রন্থ তাঁহারা অন্ততঃ ধার করিয়া লইয়া একবার পাঠ করেন। প্রত্যেক বঙ্গ গৃহে এই পুস্তক আদৃত হোক ইহাই আমাদের ইচ্ছা।" আত্মশক্তি, ২৮শে পৌষ, ১৩৩৪ সাল।

৭। "*** অবিনাশ বাবুর গ্রন্থখানি পড়িয়া কিন্তু যথার্থই তৃপ্তি পাইলাম। গিরিশচন্দ্রের মত মনীষীর চরিত্রকে বুঝিতে ও বুঝাইতে হইলে যে একাগ্র অধ্যবসায় ও একনিষ্ঠ শ্রদ্ধার প্রয়োজন, অবিনাশবাবুর তাহা তো আছেই, তাহা ছাড়া তাঁহার লিপিনৈপুণ্যের গুণে গিরিশচন্দ্রের জীবন কথা পরম সুখপাঠ্য হইয়া উঠিয়াছে। ***" বাঙ্গালার কথা, ১৬ই মাঘ, ১৩৩৪ সাল।

৮। "*** গিরিশচন্দ্রের জীবনী রচনায় অবিনাশবাবুর যোগ্যতা সম্বন্ধে সন্দেহ প্রকাশ করবার উপায় নাই। কারণ তিনি ছিলেন স্বর্গীয় নাট্যকারের পার্শ্বসহচর। ** অবিনাশবাবু যে দীর্ঘকালব্যাপী অশ্রান্ত পরিশ্রমে কাতর হননি, এই বিরাট গ্রন্থখানি সে প্রমাণ দিচ্ছে। তথ্য ও উপাদান সংগ্রহে তাঁর বাহাদুরী আছে বটে—কোন পাথর উল্টাতেই তিনি বাকি রাখেন নি।" নাচঘর, ৪ঠা ফাল্গুন, ১৩৩৪ সাল।

৯। "*** However, what it is, at present, in one word, Abinash Babu's "Girish-Chandra" is an encyclopaedia of informations about the Bengali Stages and its father. Every Bengalee should have a copy of this book in his private Library." The Amrita Bazar Patrika, 8th January, 1928.

১০। "*** The author was one of the close followers of the Great Master and has thus been able to write it with an almost Boswellian thoroughness and accuracy. ** It is a very great book and will more than repay perusal." Forward, 27th May, 1928.

গুরুদাস চট্টোপাধ্যায় এণ্ড সন্স,